উল্লিখিত অংশ হইতে ইহাই সিদ্ধ হয় যে, পাঠান সাম্রাজ্যে অন্তঃ ও বহিঃ শত্রুর প্রবল পরাক্রম ছিল। পাঠান সম্রাট্‌দিগকে অন্তরে ও বাহিরে শত্রুর আক্রমণ ভয়ে সদা সর্ব্বদা শঙ্কিত, চকিত, বিপদ-জড়ীভূত ও বিত্রস্ত থাকিতে হইত। কোন্ সময়ে ভাগ্য-লক্ষ্মীর কৃপা-কটাক্ষের অভাব হয়, এই চিন্তায়ই নিতান্ত অবসন্ন থাকিয়া তাঁহারা অনেক সময়ে রাজ্যের আভ্যন্তরিক শ্রীবৃদ্ধি সাধন প্রজাপালনে তৎপর হইতে পারিতেন না। সকল সম্রাট্‌ই কিছু সমান তেজস্বী, সমান বল-বিক্রম-শালী, সমান শাসন কার্য্য-পটু ছিলেন না। যাঁহারা সেরূপ কার্য্যদক্ষ, সতর্ক ছিলেন, তাঁহারা সব দিক বজায় রাখিতে পারিতেন। তাঁহারাই সাধ্যপক্ষে রাজ্য মধ্যে শাসনপারিপাট্য, শান্তিস্থাপন, সৌষ্ঠব সাধনের প্রতি মনোযোগী হইয়া সুশাসকের সুখ্যাতিলাভ করিতে সমর্থ হইতেন। এরূপ অবস্থায় যে কোন কোন দুর্ব্বল অব্যবস্থিতচিত্ত অপটু বিলাস-ব্যসনাসক্ত সম্রাট্ নিজ অকর্ম্মণ্যতার ফলে রাজ্যকে নিতান্ত অরাজকতা, অশান্তি বিদ্রোহ বিপ্লবের নিত্য বিভীষিকাময় রঙ্গভূমিতে পরিণত করিবেন, ইহা কোন ক্রমেই আশ্চর্য্যের বিষয় নয়। কিন্তু সুখের বিষয়, উক্ত প্রবন্ধের এক স্থানে সম্রাটদিগের শাসন-নিপুণতার যে প্রসঙ্গ আছে, তাহা হইতে এরূপ অনুমান হয় যে, রাজ্যে সেরূপ ঘটনা বড় বিশেষ ঘটিতে পারে নাই। অধিকাংশ সম্রাটই শাসনকার্য্যপটু ছিলেন। তবে কেহ কেহ নানাদিকে নানারূপ আপদ, বিপদ, ভয়, শঙ্কায় পরিবেষ্টিত ও স্বীয় বিলাস বাসনা চরিতার্থতা-মদে কর্ত্তব্যজ্ঞান-শূন্য হইয়া, কোন কোন সময় রাজ্যের প্রকৃতিপুঞ্জের প্রতি ঔদাসীন্য দোষে কলঙ্কিত হইতেন। অনেক সময়ে রাজার পর রাজার পরিবর্ত্তন, রাজবংশের পর রাজবংশের আবির্ভাব প্রভৃতি ঘটনায় কোন কোন সম্রাট্ "হেসে খেলে নাও রে যাদু, কে কবে

যাবে শিঙ্গে ফুঁকে” এরূপ মনের ভাবে প্রজাপুঞ্জের প্রতি মমতাশূন্য হইয়া হয়ত নিজেকে অহোরহঃ বিলাসব্যসন প্রবৃত্তিতেই নিযুক্ত রাখিতেন। কিন্তু এরূপ সম্রাটের সংখ্যাও তত বেশী নয়। কচিৎ দুই একজন সেইরূপ অবিবেচক, অধার্ম্মিক, পার্থিব-সুখ-সম্পদ-সর্ব্বস্ব ‘কাকস্য-পরিবেদনা’-মন্ত্রদীক্ষিত, শাসন-দণ্ড পরিচালক ছিলেন। উদ্ধৃত অংশে এরূপও দেখা যায় যে, পাঠান-সাম্রাজ্যে সিংহাসন লাভের কোন বংশানু-ক্রমিক বিধি ছিল না। এ কারণেও রাজ-বিপ্লবের বাহুল্য ঘটনা স্বতঃসিদ্ধ।

এক্ষণে উক্ত প্রবন্ধকর্ত্তার প্রবন্ধের কয়েকটী প্রকরণের সংক্ষিপ্ত আলোচনা করা আবশ্যক। প্রথম প্রকরণে উল্লেখ যোগ্য, মুসলমান শাসননীতি। তৎসম্পর্কে প্রবন্ধকর্ত্তা লিখিয়াছেন ,—

“সাম্রাজ্য শাসনযন্ত্রের যন্ত্রী স্বয়ং সুলতান বা সম্রাট্। ভূতলে তিনি ‘সর্ব্বশক্তিমান পরমেশ্বরের ছায়া,’ ‘মুসলমানগণের নেতা’ এবং ‘ধর্ম্মের রক্ষাকর্ত্তা’। কিন্তু তাঁহার শক্তি মুসলমান ধর্ম্মশাস্ত্রের গণ্ডি মধ্যে সীমা-বদ্ধ। কথা ছিল, তিনি প্রতি পদে ধর্ম্মশাস্ত্র ব্যাখ্যাতাগণের অভিমত গ্রহণ এবং তদনুসরণ করিবেন। ত্রয়োদশ শতাব্দীর দিল্লীশ্বরগণ এ কথা কতটা মানিয়া চলিতেন, বলা যায় না।”

মুসলমান-রাজ্য প্রতিষ্ঠার প্রারম্ভ হইতেই শাসন-কর্ত্তাগণ খলিফা অভিখ্যায় আখ্যাত ছিলেন। তাঁহাদের শাসননীতি অতি উদার ছিল। সেই শাসননীতি ধর্ম্মনীতির সহিত অভেদে সংশ্লিষ্ট। এতৎসম্বন্ধে “কোহিনূর পত্রিকা” হইতে কিঞ্চিৎ আভাস দেওয়া যাইতেছে। তাহাতে লিখিত আছে ;—

“মানব জাতিকে যুগপৎ পার্থিব ও আধ্যাত্মিক উন্নতির অনুকূল পন্থা প্রদর্শন করাই খলিফীয় শাসননীতির মুল উদ্দেশ্য ছিল। আধ্যাত্মিক

জ্ঞানই তাহার মূল। জগতে ধর্ম্মনীতি ও শাসননীতির এই সম্মিলন সাধন, একমাত্র এস্‌লামের প্রসাদেই ঘটিয়াছিল। বিপুলকীর্ত্তি খলিপাগণ সমধর্ম্মী প্রজাসমূহকে সতর্কতার সহিত এই শাস্ত্রসম্মত শাসননীতির অনুসরণ করাইতেন। প্রকৃতিপুঞ্জও তাঁহাদিগকে হজরতের প্রতিনিধি (প্রেরিত মহাপুরুষের স্থানীয়) ও রাজাধিরাজ জ্ঞানে ভক্তি করিত। উপাসনা (নমাজ) কালে ধর্ম্মাচার্য্যের অনুবর্ত্তী হওয়াকে যেমন সকলে পরম কর্ত্তব্যজ্ঞান করিত, সর্ব্বান্তঃকরণে খলিপার প্রতি আনুগত্য প্রদর্শন করাকেও তেমন অবশ্য কর্ত্তব্য কর্ম্ম বলিয়াবুঝিত। ইত্যাদি * * ।"

খলিফা পদে অধিষ্ঠিত হইবার লক্ষণ প্রসঙ্গে লিখিত আছে ;—

"খেলাপতের চারিটী সর্ত্ত। খলিপা মাত্রেরই তাহার অধিকারী হওয়া শাস্ত্রের আদেশ। খলিপা পদপ্রার্থী, সদ্বিদ্যা, সদ্বিচার, সচ্চরিত্র ও সদ্‌জ্ঞান বিভূষিত না হইলে কখনই খালিপীয় আসনের যোগ্য বলিয়া বিবেচিত হইতেন না।" (১৩১৫ সাল, বৈশাখ সংখ্যা)। মোটকথা, পরবর্ত্তী মুসলমান সম্রাটগণ প্রথম যুগেরই খলিপা স্থানীয়। তাঁহাদের শাসননীতি ধর্ম্মের সহিত ঘনিষ্টসম্বন্ধে সম্বদ্ধ। কিন্তু কালসহকারে তাহাতে ব্যভিচার প্রবেশ করা অসম্ভব নয়। ক্রমেই ধর্ম্মের প্রভাব সর্ব্বত্র সর্ব্বকালে শিথিল হইয়া পড়ে। পাঠান সাম্রাজ্যের কোন কোন মুসলমান সম্রাট্ যে উক্ত পবিত্র শাসননীতির ব্যভিচার দোষে দূষিত হইবেন, ইহা আশ্চর্য্যের বিষয় নয়। যাঁহারা বহুকষ্টে, আয়াস-স্বীকারে, কোন উচ্চপদের অধিকারী হন, তাঁহারা সেই পদের মর্য্যাদা রক্ষায় যত্নবান হইয়া থাকেন। কিন্তু যাঁহারা উত্তরাধিকার ক্রমে সেরূপ উচ্চ পদবীতে ভাগ্যবলে অধিষ্ঠিত হন, তাঁহারা সে বিষয়ে প্রায়ই উদাসীন থাকেন। এরূপ ঘটনা

প্রায় সর্ব্বদেশের রাজবংশধরগণের মধ্যেই ঘটে, ইতিহাসে এরূপ পরিচয় পাওয়া যায়।

সে যাহা হউক উক্ত প্রবন্ধকর্ত্তা, পাঠান সম্রাসট্ গণের মধ্যে আলাউদ্দীন খিলিজী, মহম্মদ তোগলক প্রভৃতি দুই একজন অবিবেচক ধর্ম্মাধিকার-অধিনায়কের শাস্ত্রসম্মত শাসননীতির অননুবর্ত্তিতার উল্লেখ করিয়াছেন। বহু-শতাব্দী-ব্যাপী রাজত্বযুগের সম্রাট্ পরম্পরার মধ্যে, দুই একজনের সেরূপ কলঙ্ক-ঘটনায়, তেমন বিস্ময়কর কিছুই নয়। বিশেষতঃ রাজ্য শাস্তা, বিধর্ম্মপ্রধান রাজ্যে যেমনই উদারনীতির অনুবর্ত্তন করুন না কেন, শাসন-প্রতিষ্ঠালাভ অনেকের পক্ষেই দুর্ল্লভ হইয়া পড়ে। নিতান্ত শাস্ত্রসম্মত, ধর্ম্মাভিমত শাসননীতির-অনুসরণ প্রবৃত্তিতেও অনেকের পক্ষে যশোমাল্যে ভূষিত হওয়া দুষ্কর হইয়া উঠে। প্রবন্ধকর্ত্তা ফিরোজ তোগলকের শাসননীতি প্রসঙ্গে যাহা লিখিয়াছেন, তাহা হইতেও এ কথার সম্পূর্ণ উপলব্ধি জন্মে। তিনি লিখিয়াছেন,—

"ফিরোজসাহ স্বরচিত 'ফতোহাতের' মুখবন্ধে, তিনি যে "শাস্ত্রবিধির পরিপালনে অধর্ম্মের নিষ্পেষণে, পাপের নিবারণে, এবং নিষিদ্ধবিধির নিষেধনে সুমতি" লাভ করিয়াছেন, তজ্জন্য ঈশ্বরসকাশে অশেষ কৃতজ্ঞতা প্রকাশ করিয়াছেন। শাস্ত্র মানিতে গিয়া তাঁহাকে অনেকটা ত্যাগও করিতে হইয়াছিল। তিনি শাস্ত্র বিরুদ্ধ কতকগুলি কর তুলিয়া দিয়াছিলেন। ফিরোজ সাহের শাস্ত্র-নিষ্ঠা, সহৃদয়তা, প্রজা-হিতৈষণা প্রভৃতি রাজোচিত গুণের সহিত মিলিত হইয়া তাঁহাকে মানব-জাতির নিয়ন্তা সমাজে অতি উচ্চাসনে আরূঢ় করিয়াছে। কিন্তু যে সাম্রাজ্যের প্রজাপুঞ্জ ভিন্নধর্ম্মী, সেখানে একান্ত এস্লাম-শাস্ত্রনিষ্ঠা

অনেক সময় প্রজাপীড়ন ও নৃশংসতার আকার ধারণ করে।" প্রবন্ধ-কর্ত্তা ফিরোজ সাহের ধর্ম্মের গোড়ামির নিন্দা করিয়াছেন। যে কোন ধর্ম্মের গোড়ামি জিনিষটা, অপর ধর্ম্মাবলম্বীর পক্ষে কোন-কালেই অপ্রীতিকর ভিন্ন প্রীতিকর হইতে পারে না। গোড়ামি দোষটা ভয়ানক দোষ, বিশেষতঃ রাজ্যশাসকের পক্ষে। কিন্তু গোড়ামির ফলে মুসলমান সম্রাটগণ যে হিন্দুদিগকে ধরাপাকড়া করিয়া ইস্লামধর্ম্মে দীক্ষিত করিয়াছেন, এ কথা অল্পই শুনিতে পাওয়া যায়। এ বিষয়ের আলোচনা পরে করা যাইবে। দুই একজন হিন্দুর মুসলমান ধর্ম্মে দীক্ষিত হইবার যে বিবরণ পাওয়া যায়, তাহার কারণ অন্যরূপ। সে কারণের উল্লেখ, প্রসঙ্গক্রমে যথাস্থানে করা যাইবে। দাস বংশ হইতে আরম্ভ করিয়া সৈয়দ বংশের আবির্ভাব পর্য্যন্ত পাঠান-রাজ্যকাল। পাঠান-রাজত্ব অন্যূন ৩৭২ বৎসরকাল ব্যাপী। এই সময়ের মধ্যে ন্যূনাধিক পঞ্চাশজন সম্রাটের উল্লেখ দেখা যায়। ইঁহাদের মধ্যে দুই একজন সম্রাটেরই সমধিক কলঙ্কের কথা শুনা যায়। ইতিহাসে খিলিজী বংশের কুলাঙ্গার আলাউদ্দীন খিলিজী, তোগলক বংশের কুলপাংশুল মহম্মদ তোগলকই নৃশংসতা, অন্যায়, অবিচার কলঙ্কে বিশেষ কলঙ্কিত। কিন্তু তাহা যে অতিরঞ্জিত নয়, এ কথার প্রমাণ কি? মুসলমান ঐতিহাসিক-গণকে বঙ্কিম বাবু কতকগুলি অপ্রীতিকর বিশেষণে বিশেষিত করিয়া-ছেন। তাঁহার ন্যায় বিজ্ঞ জ্ঞানী লোকের পক্ষে অবশ্য সেরূপ শিষ্টাচারের সীমা লঙ্ঘন, বড়ই দুঃখের বিষয়। তিনি তাঁহার প্রসিদ্ধ 'ভারত কলঙ্ক' শীর্ষক প্রবন্ধের এক স্থানে মুসলমান ঐতিহাসিকগণকে "আত্ম-গরিমা-পরবশ, পরধর্ম্ম-দ্বেষী সত্যভীত" ইত্যাকারের কুৎসিত গালি-

গালাজ দিয়াছেন। যদি তাহাই হয় তবে যে, মুসলমান ইতিবৃত্ত-কারগণের ইতিহাসে মুসলমান স্বজাতীয় সম্রাটগণের কলঙ্ক কুৎসা প্রসঙ্গের অভাব, এই কথাই স্পষ্ট অনুমান হয়। হিন্দু লেখক-কৃত মুসলমান রাজত্বের কোন ইতিহাস কোথাও নাই। ইংরেজগণ তখন এ দেশে পদার্পণ করেন নাই। তবে কোথা হইতে মুসলমান সম্রাটদিগের এ কলঙ্ক কুৎসা রটনা! অবশ্যই তাহা হইলে এ সিদ্ধান্তের হস্ত হইতে নিষ্কৃতি নাই যে, আধুনিক ইতিহাস-উল্লিখিত মুসলমান সম্রাট-দিগের কলঙ্ক কথা, অতিরঞ্জিত, কুকবি কল্পনা।

যাহা হউক, পাঠান রাজত্ব যুগের ইতিহাসে অনেক সম্রাটের সুশাসন-সুখ্যাতি আছে। দাস বংশীয় সম্রাটদিগের মধ্যে নিষ্ঠুর-প্রকৃতি, দুরাচার প্রজাপীড়ক কেহ ছিলেন না। ইতিহাসে সেরূপ উল্লেখ অতি কম দৃষ্ট হয়। খিলিজী বংশে এক জন মাত্র তেমন দেখা যায়,—আলা-উদ্দীন। তাঁহার প্রসঙ্গ পূর্ব্বেই কিছু করা হইয়াছে। তোগলক বংশে গিয়াসউদ্দীন, ফিরোজ, বুলবান প্রভৃতি অতি ন্যায়-নিষ্ঠ, ধর্ম্মভীরু নরপতি ছিলেন। গিয়াসউদ্দীনের ন্যায়-নিষ্ঠা অতি চমৎকার ছিল। ফিরোজসাহের কথা পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে। পাঠান সাম্রাজ্যের সম্রাটগণের মধ্যে যেমন দুই একজন নিষ্ঠুর নৃশংস নর-পতির কথা শুনা যায়, অপরদিকে আবার তাঁহাদের মধ্যে তেমন সদাচার, ধর্ম্মপরায়ণ, দয়াশীল রাজর্ষিরও অভাব ছিল না। নাসিরুদ্দীন, আলতমাস, কুতুবুদ্দীন, গিয়াস তোগলক, ফিরোজসাহ প্রভৃতি নৃপধুরন্ধরগণ ন্যায়-নিষ্ঠার জন্য সমধিক প্রসিদ্ধ উল্লিখিত প্রস্তাবিত প্রবন্ধে পাঠান-

সম্রাটদিগের শাসন-নৈপুণ্য সম্বন্ধে প্রবন্ধকর্ত্তা লিখিতেছেন ;—('বিচার ভাগ ও শান্তি')

"দণ্ডবিধির বিধান স্বয়ং সম্রাটের তত্ত্বাবধানে ছিল। বিপ্লব এবং বিদ্রোহ যে সময়ের নিত্য ঘটনা, তখন দুষ্কার্য্যের জন্য দণ্ড প্রদান এবং দুষ্কৃতকারীগণের দমন প্রজা-প্রতিপালক রাজার প্রধান কর্ত্তব্য। আমরা যতটা জানিতে পারি তাহাতে ধারণা হয়, এই কর্ত্তব্য-সাধনে সম্রাটগণ বেশ তৎপর ছিলেন। কুতুবুদ্দিন আইবাক সম্বন্ধে 'তাজল মাসুর' প্রণেতা লিখিয়াছেন,—"তিনি পক্ষপাতশূন্য হইয়া ন্যায় বিধান করিতেন। পূর্ব্বে চোরের এবং চুরির কথা প্রত্যেকের মুখেই শুনা যাইত, এখন তার বিন্দুবিসর্গও টের পাওয়া যায় না।" তাজুল মাসিরে'র উক্তি যে অতিরঞ্জিত, তাহাতে আর সন্দেহ নাই। তথাপি শত শত হিন্দু রাজ্যের ভগ্নাবশেষ লইয়া পাঠান-সাম্রাজ্য সংগঠনের সেই অরাজকতা সময়ে চৌর্য্যদমনের উল্লেখ মাত্রেরও মূল্য আছে।"

প্রবন্ধের এই অংশের অন্যত্র :—

"সাম্রাজ্যের প্রতি নগরে এক একজন কাজি প্রতিষ্ঠিত হইয়াছিল। মুসলমানের মধ্যে কোন বিবাদ উপস্থিত হইলে কাজি তাহা মুসলমান শাস্ত্রানুসারে নিষ্পত্তি করিতেন। কাজির বার্ষিকবৃত্তি নির্দ্ধারিত ছিল।

* * * * * *

হিন্দুর মধ্যে সম্পত্তি লইয়া বিবাদ উপস্থিত হইলে হিন্দু ব্যবহার শাস্ত্রানুসারেই উহার নিষ্পত্তি হইত। জমিদারগণ প্রজার সর্ব্বপ্রকারের বিবাদই নিষ্পত্তি করিতেন। দোষী গুরুতর দণ্ডে দণ্ডনীয় হইলেই কেবল রাজপুরুষগণের গোচরীভূত করা হইত। গ্রামবাসীর মধ্যে বিবাদ উপস্থিত

হইলে, উহা ভঞ্জন করিতেন—গ্রাম্য পঞ্চায়ৎগণ। গ্রামের প্রধানিয়া এই পঞ্চায়তের সভাপতি ছিলেন। প্রধানিয়ার উপর গ্রামের কর আদায়ের ভারার্পিত হওয়াতে তদীয় নেতৃত্বাধীন পঞ্চায়তের মর্যাদা অনেকটা বাড়িয়াছিল।" এই অংশ হইতে সিদ্ধ হয় যে, পল্লীর শাসনকার্য্যের সহিত সাধারণতঃ রাজপুরুষগণ কি সম্রাটের সম্বন্ধ অতি অল্প ছিল। প্রধানীয়া ও তদধীন পঞ্চায়তই গ্রামের সর্ব্বময় কর্ত্তা ছিলেন। তাঁহাদের হস্তেই কর আদায়ের ভার, তাঁহারাই বিচারক। এই সমস্ত প্রধানীয়া ও পঞ্চায়ৎগণ তদঞ্চলবাসী হওয়াই খুব সম্ভব। এ অবস্থায় তাঁহাদের নিকট বিচার ব্যবস্থায় পল্লী-জনপদবাসিগণের অনেকটা সুবিধা ছিল, এমন মনে করিবার যথেষ্ট কারণ আছে। একে তাঁহারা স্থানীয় লোক, তাহাতে অনেক প্রধানীয়া পঞ্চায়ৎই সমধর্ম্মী। কেননা, তখন মুসলমান সাধারণ, পল্লীগ্রামসমূহ এখনকার মত ছাইয়া ফেলে নাই। পল্লীতে তখন তাহাদের সংখ্যা থাকিলেও অতি অল্পই ছিল। প্রজাগণ রাজকীয় শাসন কঠোরতা অতি অল্পই অনুভব করিতে পারিতেন। অতি অল্প সংখ্যক পল্লীঘটিত বিচার মীমাংসার বিষয়ই রাজপুরুষগণের গোচরীভূত হইত। তবে সেও তেমন গুরুতর ব্যাপার না হইলে আর নয়। বিচার ব্যবস্থা, ন্যায়প্রাপ্তি এখনকার ন্যায় নিতান্ত জটিল ও ব্যয়সাধ্য ছিল না। এখন বিচার আদালতের খুঁটিনাটি ব্যয় বাহুল্যে বিচারঅর্থী প্রত্যর্থিগণকে সর্ব্বস্বান্ত হইয়া পড়িতে হয়। আইন আদালতের বর্ত্তমান বিচারপদ্ধতি নিতান্ত সর্ব্বস্বগ্রাসী। ইহা ভিন্ন স্থানীয় লোকের বিচারাধীনে অনেক বিষয়েরই যে আপোষ-নিষ্পত্তি হইয়া ব্যাপার গুরুতর হইতে পারিত না, এরূপ ধারণাও সহজে জন্মে। এখনকার মত লোকের মোকর্দ্দমা-প্রিয়তাও

এরূপ প্রবল ছিল না। এই বিংশ শতাব্দীতে,—এই সুসভ্যতা, ন্যায়-ধর্ম্মনিষ্ঠাযুগেও যখন পূর্ব্বতন পঞ্চায়ৎ পদ্ধতির অনুকূল মত শুনিতে পাওয়া যায়, তাহাতে বোধ হয়, এ পদ্ধতি লোকসাধারণের মঙ্গলময়ই ছিল। ইহা ভিন্ন নিজ অধিকারের মধ্যে জমিদার সর্ব্বেসর্ব্বা, কর্ত্তাকর্ত্তা ছিলেন। বলিতে গেলে জমিদারেরাই প্রজাগণের সাক্ষাৎ দণ্ডবিধির অধিনায়ক ছিলেন। পাঠান সম্রাটগণ রাজস্ব লইয়াই সন্তুষ্ট থাকিতেন। নিরূপিত রাজস্ব আদায়ের ক্রটি না ঘটিলেই জমিদারের ত্রিসীমায় রাজ-পুরুষেরা ঘেষিতেন কি না সন্দেহ। সেই রাজস্ব-ব্যাপারেও জমিদারগণ অনেক সময়ে রাজপুরুষগণকে উত্ত্যক্ত, ঝঞ্ঝাট বিড়ম্বনায় পাতিত করিতেন। ইহার আলোচনা পরে আসিবে। উক্ত প্রবন্ধের অন্যত্র সম্রাট্ বুলবান-প্রসঙ্গে লিখিত আছে ;—

"সাম্রাজ্যের অভ্যন্তর নিরুপদ্রব করিবার জন্য সম্রাট্ বালবানই প্রথম আর্য্যাবর্ত্তের লুণ্ঠোনোপজীবী জাতি নিচয়ের নির্ম্মূলনে মনোনিবেশ করেন। ত্রয়োদশ শতাব্দীর প্রথমার্দ্ধে খেওয়াত অধিবাসী দস্যুদিগের ভয়ে দিল্লীবাসীরাও তটস্থ থাকিতেন। হিন্দুস্থানের প্রধান প্রধান বর্ত্ম গুলির দুই পার্শ্ব অনেক স্থলেই অরণ্য-পরিবৃত ছিল। * * *। সিংহাসনে আরোহণ করিয়াই বালবান খেওয়াতীদিগের উপদ্রব নিবারণ করেন। এই উদ্দেশ্যে তিনি অনেক খেওয়াতীর প্রাণনাশ করেন। দস্যুগণের অরণ্যাভ্যন্তরস্থ আশ্রয় স্থানগুলি ধ্বংশ করিয়া তথায় রাজবর্ত্ম পরিরক্ষণার্থ বহু সংখ্যক দুর্গ নির্ম্মাণ করেন। প্রত্যেক দুর্গে উপযুক্ত সংখ্যক সেনা প্রেরিত হয়। * * * *।

বার্ণি লিখিয়াছেন,—'এই সকল ঘটনার পর আজ ষাট বৎসর হইয়াছে, কিন্তু তদবধি পথসমূহে আর দস্যুর উপদ্রব নাই।"

প্রবন্ধকর্ত্তা, বালবানের ন্যায়-নিষ্ঠা সম্বন্ধে বার্ণির বর্ণনা হইতে নিম্ন-লিখিত অনুবাদ প্রকাশ করিয়াছেন;—

"তিনি অবিচলিতচিত্তে ন্যায় বিধান করিতেন; ভ্রাতা, পুত্র সহচর অথবা অনুচর কাহারও সম্পর্কে কোন পক্ষপাতিতা দেখাইতেন না।"

এই অংশের উল্লেখ করিয়া প্রবন্ধকর্ত্তা বলিতেছেন;—

"বস্তুতঃ সম্রাট্ বালবানের অপক্ষপাতিতা আমাদের ব্রিটিশ ধর্ম্মাবতার-গণের দৃষ্টান্তস্থল হওয়া উপযোগী।"

বলা বাহুল্য, এই প্রবন্ধের অন্যস্থানে সম্রাট আলতমাসের উদারতা ও ন্যায়-নিষ্ঠার উল্লেখ আছে। গ্রন্থ-কলেবর-গৌরব ভয়ে আমরা তদুল্লেখে নিবৃত্ত হইলাম। গিয়াসউদ্দীন তোগলক ও নাসিরুদ্দীন সম্বন্ধে অনেক ইংরেজী গ্রন্থেও নানা সদাচার, ন্যায়-নিষ্ঠা-ঘটিত প্রসঙ্গ কাহিনী আছে। তদালোচনা বাহুল্য মাত্র।

প্রবন্ধের তৃতীয় প্রকরণ, "ভূসম্পত্তি ও ভূমির রাজস্ব"।

এই অংশ হইতে আমরা প্রয়োজনানুরূপ কোন কোনস্থল উদ্ধৃত করিবার বাসনা করি। এই প্রকরণের প্রথমেই প্রবন্ধকর্ত্তা এরূপ আরম্ভ করিয়াছেন;—

"যে দেশের প্রায় সমস্ত অধিবাসী কৃষিজীবী, সে দেশের জনসাধারণের অবস্থা ঠিক বুঝিতে হইলে, ভূসম্পত্তির শ্রেণী বিভাগ এবং ভূমির রাজস্বের হার অবশ্য আলোচ্য।"

প্রবন্ধকর্ত্তা প্রধানতঃ তিন প্রকার ভূম্যধিকারের উল্লেখ করিয়াছেন;—

প্রথম রাইয়তী স্বত্ব, দ্বিতীয় জমিদারী স্বত্ব, তৃতীয় জাইগিরী স্বত্ব।

জাইগিরি স্বত্ব, রাজকর্ম্মচারিগণের বেতনের পরিবর্ত্তে ভোগ্য। জমিদারী স্বত্ব বা জমিদার সম্বন্ধে লিখিতে গিয়া প্রবন্ধকর্ত্তা, পাঠান-সাম্রাজ্যের জমিদারগণের সহিত বর্ত্তমান ব্রিটীশ শাসনাধীন করদ রাজগণের সাদৃশ্য-সম্বন্ধ নির্দ্দেশ করিয়াছেন। তিনি লিখিয়াছেন;—"জমিদারীর অভ্যন্তরে জমিদার হর্ত্তাকর্ত্তা বিধাতা, বাহিরে করদ ও সম্রাটের আজ্ঞাবহ।"

'ভূমির রাজস্ব' প্রসঙ্গে এইরূপ লিখিত আছে;—

"বর্ত্তমান সময়ে, এই ইংরেজ রাজ্যের ভূমির রাজস্বের হার লইয়া তুমুল আন্দোলনের সময় পাঠান সাম্রাজ্যের রাজস্বের ইতিহাস অত্যন্ত শিক্ষাপ্রদ। ত্রয়োদশ শতাব্দীতে কিরূপ হার প্রচলিত ছিল, জানিবার উপায় নাই। তবে রাজার খাজানা দিয়া উৎপন্ন শস্য হইতে অশন বসন এবং কতকটা আরামপ্রদ দ্রব্য ক্রয়োপযোগী অবশেষ যে কৃষকের হস্তে থাকিয়া যাইত, তাহা নিঃসংশয়ে বলা যাইতে পারে।"

আলাউদ্দীন খিলিজীর অসমীচীন রাজস্ববিধির উল্লেখ করিয়া প্রবন্ধ-কর্ত্তা বলিতেছেন;—

"এই অবধি দোদুল্যমান দোলার ন্যায় ভূমির রাজস্বের হার একবার হ্রাস আবার বৃদ্ধি হইতে দেখা যায়। আলাউদ্দীনের পুত্র কুতুবউদ্দীন রাজস্বের হার কতকটা হ্রাস করেন। কিন্তু রাজস্বের ইতিবৃত্তে মহাত্মা গিয়াসউদ্দীন তোগলকের স্থান সর্ব্বোচ্চ। ইংরেজরাজও সে উচ্চতা অতিক্রম করিতে পারেন নাই।

গিয়াসউদ্দীন তোগলকের প্রজানীতির মূলমন্ত্র ছিল, চাষ আবাদের বিস্তার এবং কৃষকগণের সমৃদ্ধিবর্দ্ধন। তিনি সচিবগণকে আদেশ করেন যে, "কোন ক্রমেই যেন কোন প্রদেশ বা বিভাগ হইতে দশমাংশের

অধিক কর লেওয়া না হয়।" ভারতবর্ষে তৎপূর্ব্বে ভূমির রাজস্ব এরূপ অল্পহারে কখনও নির্দ্দিষ্ট হয় নাই।

ফলতঃ মুসলমান সম্রাটদিগের সময়ে রাজস্বের হার যেরূপেই যখন নির্দ্দিষ্ট বা নির্দ্ধারিত হউক, রাজ্য মধ্যে অনেক নিষ্কর উপস্বত্ব, দেবোত্তর ব্রহ্মোত্তর, পীরোত্তর প্রভৃতির বাহুল্য ছিল। অধিকাংশ স্থলে দিল্লীর মুসলমান নৃপতিগণ উচ্চমনা ছিলেন। তাঁহাদের মধ্যে তেমন নীচাশয়, অর্থগৃধ্নু অনুদারমতির সংখ্যা অতি অল্পই ছিল। এখনও এ দেশে 'পাতসাহী', 'নবাবী'-নজরের অনেক গল্পকাহিনী প্রচলিত আছে।

উক্ত প্রবন্ধের 'আহারীয় দ্রব্য ও দুর্ভিক্ষ' প্রকরণ হইতেও কোন কোন অংশ উদ্ধৃত করা আমরা বিবেচনাসঙ্গত মনে করি। ইহাতে প্রজাসাধারণের তাৎকালিক অবস্থার প্রস্ফুট আভাস প্রাপ্ত হওয়া যায়। প্রবন্ধকর্ত্তা এতৎপ্রসঙ্গে লিখিতেছেন,—

"ত্রয়োদশ শতাব্দীর প্রথমার্দ্ধে কোনও দুর্ভিক্ষ হয় না, এরূপ সিদ্ধান্ত অসঙ্গত হইবে না। কারণ মুসলমান ইতিহাস লেখকেরা প্রায়ই দুর্ভিক্ষের কথা বলিতে ভুলেন না। পাঠান সাম্রাজ্যে প্রথম দুর্ভিক্ষ জালালুদ্দীন খিলিজীর রাজত্বকালে (১২৮৮—১২৯৫ খৃঃ অঃ), ব্যাপ্তি দিল্লীনগরী ও তৎপার্শ্ববর্ত্তী ভূভাগে।"

এই দুর্ভিক্ষ সময়ে, আহারীয় দ্রব্যের দুষ্প্রাপ্তি, ও অগ্নিমূল্যকালে ভক্ষ্য দ্রব্যের মূল্য কিরূপ ছিল, তাহা জানিবার পক্ষে পাঠকগণের কৌতূহল জন্মিতে পারে। উক্ত প্রবন্ধে তৎসম্পর্কে বার্ণির বিবরণের যে অনুবাদ আছে, তাহা আমরা উল্লেখযোগ্য মনে করি। বার্ণির বিবরণ এইরূপ—

"সেই বৎসর বৃষ্টি হইল না, দিল্লীতে দুর্ভিক্ষ উপস্থিত হইল, গম সের-প্রতি ১০ পাই দরে বিক্রয় হইতে লাগিল। শিবালিক প্রদেশে দুর্ভিক্ষ

নিতান্ত প্রবল হইয়া উঠিল। সে দেশের হিন্দুরা সপরিবারে বিশ ত্রিশ-জনে দলবদ্ধ হইয়া দিল্লী আগমন করিতে লাগিল এবং ক্ষুধার জ্বালা সহ্য করিতে না পারিয়া যমুনাজলে প্রাণ-বিসর্জ্জন দিতে লাগিল। সুলতান এবং অভিজাতগণ ইহাদিগকে যথাসাধ্য সাহায্য করিয়াছিলেন।”

দেশে যখন দুর্ভিক্ষ নাই, খাদ্যশস্য প্রচুর, তখনকার বাজারদর কিরূপ ইহাও উল্লেখ করা উচিত। যখন অনশন-পীড়ায় সহস্র সহস্র লোক অকালে কালের গ্রাসে পতিত হইতেছে, তখনই গমের দর সের প্রতি ১০ পাই। হায়! হায়! ভারতভূমিকে কি সাধে কবিগণ, ‘সুজলা, সুফলা, শস্যশ্যামলা’ বলিয়া আখ্যা দিয়াছেন? ধন্য ভারতভূমি! ধন্য তাঁহার অক্ষয় শস্যভাণ্ডার!! আর একটী কথা এখানে বলা আবশ্যক। সে যুগ এখনকার ন্যায় বৈজ্ঞানিক যুগ ছিল না। তখন ভারতবর্ষময় এরূপ রেল বর্ত্মের বিস্তার হয় নাই। মুহূর্ত্তের মধ্যে, পলক-প্রমাণ সময়ে অনিল-দ্রুত-গামী বাষ্পীয়-শকট-মালা ভারতের এক প্রান্ত হইতে অন্য প্রান্ত অবধি গতিবিধি করিতে আরম্ভ করে নাই। বিশ্বস্তম্ভিতকারী, বৈজ্ঞানিক লোকহিতকর এ আবিষ্কার, ইংরাজ রাজত্বেরই কীর্ত্তিস্তম্ভ—তখন বিজ্ঞান মহিমা ভারতে অপরিজ্ঞাত,—ভারত কেন, বিজ্ঞান-প্রসূতি ইউরোপ ভূমিতেও তাহার কল্পনা মাত্র কাহারও হৃদয়ে চকিতে চমকিত হইয়াছে কিনা সন্দেহ! তাহা হইলে, তখনকার মত ভারতে দুর্ভিক্ষে লোকের প্রাণ-হানি ঘটা অসম্ভব ছিল। সে যাহা হউক, দুর্ভিক্ষ ভিন্ন অন্য সময়ের বাজার দরের বর্ণনা এইরূপ;—

(‘মাসালিক’ গ্রন্থ হইতে গৃহীত)

“গম ৸৴০ মণ, মোটা চাউল ৷৷৴০ মণ। ৴০ আনায় দেড় সের চিনি পাওয়া যাইত। ফিরোজ সাহের দীর্ঘ রাজত্বকালে কখনও দুর্ভিক্ষ

উপস্থিত হয় নাই। ভাল বৎসরে গম ।৵১০ মণ পর্য্যন্ত নামিত, অনাবৃষ্টি হইলেও ৩।/০ আনার বেশী কখনও মণের দর চড়ে নাই। ২৲ মণ গমের দর হওয়াতেই জালালউদ্দীন খিলিজীর আমলে দুর্ভিক্ষ হয়, আর ফিরোজ সাহের আমলে ৩।/০ দর উঠিতেও প্রজার কোন কষ্ট হয় নাই। ইহাতে বোধ হয়, ফিরোজসাহের সুব্যবস্থাগুণে প্রজাপুঞ্জের অবস্থার অনেকটা উন্নতি হইয়াছিল। টমাস্ একখানি হস্তলিখিত আফিক প্রণীত 'তাওয়ারিখে'র এক কোণে টিপ্পনীতে দেখিয়াছেন, "তখন ঘৃতের দর ছিল ৵১ পাই সের দরে এবং চিনির দর ছিল ৵১০ পাই সের।"

পাঠকগণ স্মরণ রাখিবেন, এই বাজার দর দিল্লী ও তৎপার্শ্ববর্ত্তী স্থানের। তাৎকালিক অমরাবতী সদৃশ দিল্লী নগরীতে বাজারদর অন্য স্থানের অপেক্ষা খুবই উচ্চ ছিল, এরূপ মনে করিতে হইবে। বর্ত্তমানের লণ্ডন নগরী অপেক্ষা তখন দিল্লীতে কোন অংশেই অল্প ঐশ্বর্য্যশালী ভোগবিলাসী অভিজাত, রাজপুরুষগণের অবস্থান ছিল না। এখন ভাবিয়া দেখুন, যে দিল্লীতে লোকসংখ্যা সহস্র সহস্র, অজস্র বিলাস-তরঙ্গের বিপুল উচ্ছ্বাস, সেই দিল্লীর বাজার দর যখন এইরূপ, তখন দূর মফঃস্বলের কথা কিরূপ ছিল!!

পাঠান-সম্রাটগণ দুর্ভিক্ষ সময়ে প্রজার কিরূপ আনুকূল্য করিতেন; উক্ত প্রবন্ধে তাহারও সুন্দর আভাস আছে। রাজর্ষি গিয়াসসুদ্দীন তোগলকের গুণধর বংশধর, মহম্মদ তোগলকের শাসন-কঠোরতা, নৃশংস-ব্যবহারের উল্লেখ ইতিহাসে দেখিতে পাওয়া যায়। পূর্ব্বে উল্লিখিত হইয়াছে মহামনা গিয়াসুদ্দীন রাজস্বের হার 'দশমাংশ' নির্দ্ধারিত করেন। কিন্তু উপযুক্ত পিতার উপযুক্ত পুত্র, জগতে অতি সৌভাগ্যের ফলেই ঘটে। কিন্তু সুলতান গিয়াসসুদ্দীন এ বিষয়ে ভাগ্যহীনই ছিলেন।

সে যাহা হউক, এই মহম্মদ তোগলকেরও দুর্ভিক্ষ কালীন উদারতার কিরূপ পরিচয় পাওয়া যায়, প্রস্তাবিত প্রবন্ধের এই প্রসঙ্গ হইতে তাহা নির্দ্দেশ করা যাইতেছে। তাহাতে লিখিত আছে :—

( মহম্মদ তোগলকের সময়ে যে দুর্ভিক্ষ উপস্থিত হয় ) "সেই ঘোর দুর্দ্দিনে সাম্রাজ্যের নিয়ন্তা নিশ্চেষ্ট ছিলেন না। মহম্মদ তোগলকের ক্ষিপ্ততা, নিষ্ঠুরতা এবং সর্ব্বগ্রাসিনী রাজস্বনীতির যতই কেন নিন্দা করি না, তাঁহার দুর্ভিক্ষ নিবারণোদ্যোগ সর্ব্বথা প্রশংসনীয়। মহম্মদ তোগলক দিল্লীর দুর্ভিক্ষ নিবারণের জন্য রাজকীয় ভাণ্ডারের দ্বার উন্মুক্ত করিয়া দিলেন। নগর ভরিয়া ছয় মাসের আহারীয় বিতরিত হইল। উচ্চপদস্থ রাজপুরুষগণ এই বিতরণ কার্য্য পরিদর্শন করিলেন। কৃষিকার্য্যের পুনরুজ্জীবনের জন্য রাজকোষ হইতে ঋণ দিতে লাগিলেন, কূপ খনন করাইয়া দিলেন * * * * * * * *। এ সম্বন্ধে বার্ণি লিখিয়াছেন—"দুই বৎসরের পতিত ভূমির আবাদ কার্য্য পরিদর্শনকারীদিগকে রাজকোষ হইতে সত্তর লক্ষ টাকা বাহির করিয়া দেওয়া হয়, কিন্তু ইহার শতাংশের অথবা সহস্রাংশের একাংশও কৃষি-কার্য্যের উৎকর্ষ সাধনে নিয়োজিত হয় নাই।"

এরূপ চিরকালই দেখা যায়, অন্যান্য রাজপুরুষ ও কর্ম্মচারিগণের দোষেই রাজ্য-নিয়ন্তা সম্রাট্‌গণের সদুদ্দেশ্য অনেকস্থলে সফল হয় না। ফলে, পরিণামে আবার যত অপকীর্ত্তির ভাগী স্বয়ং সম্রাট্। ক্ষুদ্র ক্ষুদ্র উপ-রাজ, উপ-প্রভুদিগের অত্যাচার উৎপীড়নের কল্যাণে অনেক রাজা-ধিরাজ রাজচক্রবর্ত্তীর পবিত্র নামে দুর্মোচনীয় কলঙ্ক-কালিমার মুদ্রণ। নায়েব, কারকুন, সেহা-নবীশ, তহশীলদার, পাইক পেয়াদাগণের দোষে জমিদারের দুর্ণাম। ইহা আজকাল বলিয়া নয়, সমাজের সৃষ্টি অবধি

চিরকালই একরূপ। হায়! এইরূপেই কত কত প্রাচীন নরপাল, নৃপতিগণের অপকীর্ত্তি, অপবাদ কুযশ জগৎ-পৃষ্ঠে চির-ঘোষিত।

পাঠান-সম্রাট্‌দিগের সাধারণ হিত-কর অনুষ্ঠান-নিকর প্রসঙ্গে উক্ত প্রবন্ধে লিখিত আছে :—

"অপ্রাসঙ্গিক হইলেও সেকালের পথ-চলাচল সম্বন্ধে আমরা এখানেই দুই একটী কথা বলিব। পথের ধারে কিছু ব্যবধানের অন্তরে অন্তরেই আড্ডা ছিল। প্রত্যেক আড্ডায় একটী মস্‌জিদ, পথিকগণের আবাসের জন্য সরাই বা পান্থ নিবাস, জলাধার এবং আবশ্যকীয় দ্রব্যপূর্ণ বিপণি ছিল। আবদুল কাদের বেদেয়নি লিখিয়াছেন, "সেরসাহের সময়ে প্রতি আড্ডায় মুসলমানদিগকে জল দিবার জন্য মুসলমান এবং হিন্দু পথিকদিগকে জল দিবার জন্য হিন্দু নিয়োজিত ছিল।"

রাজকৃষ্ণ বাবু তাঁহার কৃত 'বাঙ্গালার ইতিহাস' গ্রন্থে মুসলমান-যুগের রাস্তা ঘাট ইত্যাদির এইরূপ বর্ণনা দিয়াছেন ;—

"যদিও অনেক নদ নদী থাকায় এদেশের বাণিজ্য প্রধানতঃ জলপথে চলে, তথাপি বাণিজ্য কার্য্য ও গমনাগমনের সুবিধার জন্য মুসলমানদিগের সময়ে বড় বড় রাজবর্ত্ম ছিল। ১৬৫০ খৃষ্টাব্দের একখানি মানচিত্রে (Vanden Broucke's Map) এই কয়েকটী প্রধান রাস্তা লক্ষিত হয়। (১) যে স্থলে ভাগীরথী ও পদ্মা পৃথক্ হইয়াছে, পাটনা, মুঙ্গের ও রাজমহল দিয়া সেই স্থল পর্য্যন্ত একটী রাস্তা আসিয়া দুইটী শাখায় বিভক্ত হইয়াছে; একটী মুকসদাবাদ, পলাশী, অগ্রদ্বীপ, বর্দ্ধমান ও মেদিনীপুর দিয়া কটকাভিমুখে গিয়াছে। অপরটী পদ্মার দক্ষিণ ধার দিয়া ফাতাবাদ (ফরিদপুর) পর্য্যন্ত যাইয়া ঢাকার অভিমুখে গিয়াছে। (২) আর একটী রাস্তা বর্দ্ধমান হইতে বীরভূমের মধ্য দিয়া কাশিমবাজার হইয়া পদ্মার তার

পর্য্যন্ত গিয়াছে এবং নদী পার হইয়া রামপুর বোয়ালিয়ার অনতি-দূরবর্ত্তী হাজরাহাটী দিয়া করতোয়া-কূলস্থ ঘোড়াঘাট হইয়া ব্রহ্মপুত্রের অভিমুখে ধাবিত হইয়াছে। (৩) অপর একটী রাস্তা বর্দ্ধমান হইতে হুগলি, যশোহর ভূষণা, ও ফাতাবাদ দিয়া পদ্মাপার হইয়া ধলেশ্বরী ও লখিয়ার সঙ্গম স্থল পর্য্যন্ত গিয়াছে। (৪) আর একটী রাস্তা ঢাকা হইতে বাহির হইয়া ধলেশ্বরী পার হইয়া পীরপুর দিয়া পাবনা-জেলার অন্তর্ব্বর্ত্তী সাহাজাদপুরের অভিমুখে গিয়াছে।"

এই গেল শুদ্ধ বাঙ্গালার রাস্তাসমূহের বর্ণনা। ভারতের অন্যান্য ভাগেও বিস্তর রাজবর্ত্ম ছিল, সে সমুদায়ের বর্ণনা ইতিহাসে প্রকটিত থাকিলেও আমাদের দুর্ভাগ্যবশতঃ সেরূপ কোন ইতিবৃত্ত-গ্রন্থ হস্তগত হয় নাই। উপরে রাস্তার বিবরণ দেওয়া গেল, তাহাদের এক একটীর বিস্তৃতি বিবেচনা করিলেও নিতান্ত আশ্চর্য্যান্বিত হইতে হয়।

এই ঊনবিংশ, বিংশ শতাব্দীতেও সেরসাহের প্রসিদ্ধ-রাজানুষ্ঠান "গ্রেট ট্রাঙ্ক রোড," মুসলমান রাজত্বের অক্ষয়কীর্ত্তিস্তম্ভ স্বরূপ বিদ্যমান। সর্ব্ববিধ্বংসিকাল এখনও তাহার বিলয় সম্পাদন করিতে পারে নাই। এই ইংরেজ রাজত্বযুগেও তাহার অনুরূপ বিস্তৃত সর্ব্বাঙ্গসুন্দর রাজবর্ত্ম প্রস্তুত হয় নাই।

আমরা 'ভারতী'র যে প্রবন্ধ আশ্রয় করিয়া পাঠান-সাম্রাজ্যের অনেক বিষয় লিপিবদ্ধ করিয়াছি, তাহারই একস্থানে লিখিত আছে;—

"সম্রাট্ ফিরোজসাহ গিয়াসউদ্দিন তোগলকের বিধি পুনরুজ্জীবন করেন। তিনি দশমাংশ "খিরাজের" হার নির্দ্দিষ্ট করেন। কিন্তু কৃষি বিভাগে ফিরোজসাহের অক্ষয়-কীর্ত্তি, যমুনা এবং শতদ্রু হইতে খনিত-পয়ঃপ্রণালীদ্বয়। তিনি নবপ্রতিষ্ঠিত হিসার ফিরোজা সহরে দুইটী নদী

হইতে দুইটী পয়ঃ প্রণালী খনন করিয়া জল আনয়ন করেন, একটী যমুনা হইতে, অপরটী শতদ্রু হইতে। উভয় পয়ঃপ্রণালীই খনিত হইয়া কর্ণালের নিকট দিয়া আসে এবং অশীতি ক্রোশ দৈর্ঘ্য ব্যাপিয়া প্রবাহিত হইয়া নগরে এক খাতে জলধারা ঢালিয়া দেয়।" এ সম্বন্ধে চমাস্ লিখিয়াছেন ;—

প্রথমোক্ত (যমুনা) শাখা কিয়দংশে পরিবর্ত্তিত আকারে, আজ এই ঊনবিংশ শতাব্দীতেও প্রাচীন তীরমেশের দুই শত মাইল ব্যাপিয়া ব্রিটিশ প্রজাগণকে জল দান করিতেছে। আজও রুপার অবধি সিরহিন্দ পর্য্যন্ত শতদ্রু শাখার চিহ্ন পরিলক্ষিত হয়।"

উক্ত প্রবন্ধ হইতে আমাদের আর একটী মাত্র বিষয় আলোচ্য। সে বিষয়, 'জিজিয়া' কর। এই জিজিয়া কর মুসলমান রাজত্বের একটী ঘোর কলঙ্করূপে পরিগণিত।

"পাঠান-সাম্রাজ্যের পুরাবৃত্তকারগণের মধ্যে আফিক জিজিয়া কর সম্বন্ধে কয়েকটী কথা বলিয়াছেন। তিনি বলিয়াছেন দিল্লীতে তিন প্রকার জিজিয়ার হার প্রচলিত ছিল। "প্রথম শ্রেণী ৪০৲, দ্বিতীয় ২০৲ এবং তৃতীয় শ্রেণী ১০৲।" অবস্থাভেদে এই হারে প্রত্যেক ব্যক্তির জন্য জিজিয়া প্রদান করিতে হইত। পল্লীগ্রামে কিরূপ হার প্রচলিত ছিল সে সম্বন্ধে আফিক কোন কথাই বলেন নাই। জিজিয়া করের ইতিবৃত্তে দ্বিতীয় যুগ, মোগল সম্রাট্ আকবর কর্ত্তৃক জিজিয়া রহিত করণ। এই সম্পর্কে আবুলফজল 'আইন-ই-আকবারি' গ্রন্থে লিখিয়াছেন, দ্বিতীয় খালিফা ওমার "অবস্থাপন্ন লোকের জন্য ৪৮ দিরহাম (অর্থাৎ ৬৲) হারে, মধ্যবিত্তের জন্য ২৪ দিরহাম (অর্থাৎ ৩৲) হারে, এবং নিম্নশ্রেণীর জন্য ১২ দিরহাম (অর্থাৎ ১৷৷০) হারে জিজিয়া কর নির্দ্দিষ্ট করেন। এতদ্দারা অনুমান হয়,

আকবর যখন জিজিয়া কর তুলিয়া দেন, তখন ওমার-নিরূপিত হারই হিন্দুস্থানে প্রচলিত ছিল। জিজিয়ার ইতিবৃত্তে তৃতীয় যুগ, আওরঙ্গজেব যখন উহা পুনঃ স্থাপন করেন। আওরঙ্গজেব সর্ব্বোচ্চ প্রকারের জিজিয় করেন, ১৩৷৷০ হারে এবং সর্ব্বনিম্ন, ৩৷০ হারে। এখন প্রশ্ন এই, হার যেরূপই হউক, জিজিয়া কি প্রত্যেক হিন্দু পরিবারের আবাল বৃদ্ধ বনিতা প্রত্যেক ব্যক্তির জন্য প্রদান করিতে হইত? ইহা কি যথার্থই মাথা-প্রতি কর? যদি তাই হয়, তাহা হইলে দৃষ্টান্তস্বরূপ একটী দরিদ্র কৃষকের পরিবারে কৃষক স্বয়ং, স্ত্রী এবং দুটী শিশু সন্তান লইয়া চারিটী লোক ধরিয়া লইলে, এই সামান্য পরিবারের জন্য ওমারের হারেও বেচারাকে বার্ষিক ৬৲ দিতে হইত। সেকালে ৬৲ টাকায় বার মণ চাউল পাওয়া যাইত। আমার বিশ্বাস, এরূপ হারে জিজিয়া প্রদান করিতে গেলে হিন্দু জাতি উচ্ছন্ন যাইত। "প্রতি ব্যক্তি" অর্থে প্রতি পরিবারের প্রধান ব্যক্তি ধরিয়া লওয়া যায় না কি? আমি এ প্রশ্নের মীমাংসার ভার পাঠক-গণের উপর অর্পণ করিলাম।"

প্রবন্ধকর্ত্তা ইহার কিছু পরেই উল্লেখ করিয়াছেন যে, চতুর্দ্দশ শতাব্দীর মধ্যভাগ পর্য্যন্ত ব্রাহ্মণগণ জিজিয়া-মুক্ত ছিলেন।

আমরাও এইস্থানে জিজিয়া সম্বন্ধে সামান্য কিছু বলিতে ইচ্ছা করি। উপরে 'আইন-ই-আকবারি' গ্রন্থে খালিফা ওমার নির্দ্ধারিত জিজিয়ার যে হার দৃষ্ট হয়, তাহাতেও স্পষ্ট এরূপ কিছু বুঝা যায় না যে, প্রত্যেক ব্যক্তিকেই সেই কর দিতে হইত।

ইহা ভিন্ন পল্লীগ্রামের জিজিয়া সম্বন্ধে আফিক কিছু লিখেন নাই। ইহাতেও পল্লী সম্পর্কে স্পষ্ট কিছু বুঝা গেল না। দিল্লী নগরী তখন কিরূপ স্থান ছিল, সকলেই জানেন। উহা মর্ত্ত্যের অমরাপুরী, ইহা

বলিলেও অত্যুক্তি হইবে না। এরূপ অবস্থায় দিল্লীর হার উচ্চ হইবারই কথা। মফঃস্বলে জিজিয়ার প্রভাব থাকিলেও তাহা অতি সামান্য ছিল, এবং হারও অতি নিম্ন। এরূপ অনুমান কোন ক্রমেই অসঙ্গত নয়। মুসলমান-রাজত্বকালে রাজস্ব-সম্বন্ধে অনেক সময়েই আদায়ের বেলা "কাগজে গরু কেতাবে আছে, গোহালে নাই" এইরূপই ঘটিত। দিল্লীর সম্রাটগণ, অনেক সময়ে জমিদার তালুকদার প্রভৃতির রাজস্ব-প্রদান-ঢিলাঢালো ত্যক্ত বিরক্ত হইয়া, বৎসরকে বৎসরের রাজস্ব মাপ করিয়া দিতেন। এরূপ গল্প অনেকই শুনা যায়। সে সব গল্প একেবারে ভিত্তিহীন হইলে তাহা কথনই প্রচলিত থাকিত না। জনশ্রুতিই বঙ্গদেশে প্রাচীন যুগের ইতিহাস স্থানীয়।

পরমেশ্বরের আশীর্ব্বাদে এইযুগে বঙ্গভাষায় দুই একখানি বাঙ্গালার ইতিহাস রচিত হইয়াছে। তন্মধ্যে প্রধান উল্লেখযোগ্য, মৃত মহাত্মা রাজকৃষ্ণ মুখোপাধ্যায়ের "প্রথমশিক্ষা বাঙ্গালার ইতিহাস।" সাহিত্য মহারথী, বরেণ্য রাজাধিরাজ রাজচক্রবর্ত্তী বঙ্কিম বাবু, এই ইতিহাস সম্বন্ধে যে মতামত প্রকাশ করিয়াছেন, তাহার উদ্ধার অপ্রাসঙ্গিক হইলেও [illegible] প্রলোভন সম্বরণ করিতে পারিলাম না। তিনি 'বঙ্গদর্শনে' [illegible] বাঙ্গালার ইতিহাস" শীর্ষক প্রবন্ধে) রাজকৃষ্ণ বাবুও একখানি বাঙ্গালার ইতিহাস লিখিয়াছেন বটে, কিন্তু তাহাতে আমার মন উঠিল না। রাজকৃষ্ণ বাবু মনে করিলে বাঙ্গালার সম্পূর্ণ ইতিহাস লিখিতে পারিতেন; তাহা না করিয়া তিনি বালক শিক্ষার্থ একখানি ক্ষুদ্র পুস্তক লিখিয়াছেন। যে দাতা মনে করিলে অৰ্দ্ধেক রাজ্য, এক রাজকন্যা দান করিতে পারে, সে মুষ্টিভিক্ষা দিয়া ভিক্ষুককে বিদায় করিয়াছে। মুষ্টিভিক্ষা হউক কিন্তু সুবর্ণ-মুষ্টি! * * * * *।

কেবল বালক নহে, অনেক বৃদ্ধ ইহাতে শিক্ষাপ্রাপ্ত হইতে পারেন। যাঁহারা বাল্য-পাঠ্য পুস্তক বলিয়া ঘৃণা করিয়া ইহা পড়িবেন না, তাঁহাদিগের জন্য, এই ক্ষুদ্র গ্রন্থখানিকে উপলক্ষ্য করিয়া আমরা বাঙ্গালার ইতিহাস সম্বন্ধে গুটীকত কথা বলিব। সকলই অধ্যয়নীয়-তত্ত্ব ইহাতে পাওয়া যায় বলিয়া আমরা এ ক্ষুদ্র গ্রন্থের বিস্তারিত সমালোচনায় প্রবৃত্ত, নচেৎ বাল-পাঠ্য পুস্তক আমরা সমালোচনা করি না।" আমরা পূর্ব্বে যাহা যাহা আলোচনা করিয়াছি, তাহা সমগ্র ভারতবর্ষ-সম্বন্ধে। তাহাতে বাঙ্গালা দেশের ইতিবৃত্তসংক্রান্ত অতি অল্প কথারই আলোচনার অবসর ঘটিয়াছে। এইক্ষণে এই ক্ষুদ্র ইতিহাস খানি অবলম্বন করিয়া আমরা তৎপ্রসঙ্গে কিঞ্চিৎ বক্তব্য প্রকাশ করিতে ইচ্ছা করি।

এই ক্ষুদ্র গ্রন্থে বাঙ্গালার যাটজনেরও অধিক স্থবাদারের উল্লেখ দেখা যায়। সকলেই জ্ঞাত আছেন, একাল সেকাল চিরকালই বঙ্গদেশ, সাক্ষাৎ সম্বন্ধে দিল্লীর সম্রাটগণ-নিয়োজিত স্থবেদারকর্ত্তৃকই শাসিত হইত। স্থবেদারেরা সম্রাটের প্রতিনিধি। তাহাদের উপাধি ছিল, নবাব। বাঙ্গালা দেশের শাসনকার্য্যের সহিত সম্রাটদিগের সম্বন্ধ অতি অল্পই ছিল। তাঁহারা মাত্র রাজস্ব-ভোগী ছিলেন। এই নবাবেরা স্বীয় অধিকার মধ্যে সর্ব্বময়-কর্ত্তা ছিলেন। এমনকি, অনেকে মুখে দিল্লীর প্রভুত্ব স্বীকার করিলেও কার্য্যে স্বাধীন যথেচ্ছাচরণ করিতেন। অনেক সময়ে রাজস্ব পর্য্যন্ত বন্ধ করিয়া দিতেন। সম্রাগণেরপক্ষেও স্থবেদারগণের এরূপ যথেচ্ছচারিতা, অবাধ্যতা অল্প অস্থবিধা, সামান্য বিড়ম্বনা, তুচ্ছ অশান্তির বিষয় ছিল না। যাহা হউক মুর্শিদ কুলির্খার সময় হইতে শেষ পর্য্যন্ত মুর্শিদাবাদই বাঙ্গালার রাজধানী থাকিয়া যায়। এই প্রস্তাবিত ক্ষুদ্র ঐতিহাসিক গ্রন্থে সেই সমস্ত নবাবদিগের শাসন কালীন স্থূল স্থূল ঘটনা

লিপিবদ্ধ আছে। কিন্তু পাঠকগণ এই ইতিহাসে দেখিবেন, সুবেদারগণের মধ্যে অতি অল্পসংখ্যকেরই অত্যাচার-প্রবণতার উল্লেখ আছে। সত্য বটে, সায়েস্তাখাঁ কি সেরাজ-উদ্দৌলা প্রমুখ দুই একজন নবাবের প্রজাপীড়ন অত্যাচারের কথা এদেশে প্রচলিত আছে। কিন্তু এই ইতিহাসে কোথাও সেরূপ বীভৎস নৃশংসতার দুর্ণাক্ষর আভাস দেখা যায় না। আমাদের বিশ্বাস, তাঁহাদের চরিত্রে আরোপিত কলঙ্ক-কথা, গল্প-মাত্র। তাহার ভিত্তি যদি কিছু থাকে, তবে তাহা অলস জল্পনা-প্রিয় ব্যক্তিগণের কল্পিত। সত্যের সহিত সম্বন্ধ তাহার অতি অল্প। মহামতি ইংরেজেরা সেরাজ-উদ্দৌলার চরিত্রে যে সমস্ত অমানুষিক নৃশংসতা, পৈশাচিক দুষ্প্রবৃত্তির কলঙ্ক আরোপিত করিয়াছেন, তাহা যে অতিরঞ্জিত সে বিষয়ে আর সন্দেহ থাকিতে পারে না। মোস্লেম-সমাজ-সুহৃদ্ পুণ্যাত্মা, খ্যাতনামা অক্ষয়কুমার মৈত্র মহাশয়, তাঁহার প্রসিদ্ধ "সেরাজ-উদ্দৌলা" গ্রন্থে হত-ভাগ্য নবাবের কলঙ্ক-দূষিত চরিত্রকে চিরকলঙ্ক-রাহু-গ্রাস হইতে অনেক পরিমাণেই মুক্ত করিয়াছেন। পরমেশ্বর তাঁহাকে দীর্ঘায়ু করুন। স্বর্গীয় শান্তিচ্ছায়া তাহার সংসার-যন্ত্রণা-দগ্ধ মস্তকোপরি নিরন্তর পতিত হউক। তাহার গ্রন্থপ্রযুক্ত যুক্তি অতি অকাট্য, প্রমাণ অতি মৌলিক অখণ্ডনীয়।

উক্ত গ্রন্থ খানি অক্ষয় বাবুর অক্ষয় কীর্ত্তি। পৃথিবীর ক্ষণ-প্রবাসী তাঁহার নরদেহান্তেও তাঁহাকে একমাত্র সেই কীর্ত্তিই জগতে চিরস্মরণীয় করিয়া রাখিবে;—"কীর্ত্তির্যস্য সজীবতি"। পুস্তক খানি তাঁহার বহু পুণ্য-ময় গবেষণার ফল। সেরাজ-উদ্দৌলার চরিত্রে যে কলঙ্ক-কালিমা এতকাল পাষাণ-রেখার ন্যায় অঙ্কিত ছিল, যাহা সহজে মুছিয়া যাইবে, এমন ধারণাও বড় কাহারও ছিল না, সেই দুর্মোচনীয় কলঙ্ক-মস্তর এক প্রকার ক্ষালিত হইয়াছে। ধন্য অক্ষয় বাবু! ধন্য তাঁহার লেখনী!!

তিনি সত্য সত্যই হতভাগ্য মুসলমান সমাজের অক্ষয় সুহৃদ,—প্রিয় প্রণয়-ভাজন,—প্রাণের সখা! তিনি, গ্রহ-বৈগুণ্যে অধঃপতিত মুসলমান সমাজকে যে ঋণ-জালে জড়িত করিয়াছেন, তাহার ইহকালিক কোন প্রতিদান নাই,—সে ঋণের পরিশোধ হওয়া এ জগতে সম্ভাবিত নয়!

ইহা স্বীকার্য্য, অন্যান্য নবাবদিগের অপেক্ষা সেরাজ-উদ্দৌলা কিঞ্চিৎ যথেচ্ছাচারিতার লক্ষণ দেখাইয়াছিলেন। তিনি যে অনেকটা স্বাধীন-প্রবৃত্তি, যথেচ্ছাচারী হইবেন, ইহারও যথেষ্ট কারণ ছিল। অনেকই জানেন, তিনি বঙ্গের প্রসিদ্ধ লোক-প্রিয় নবাব আলিবর্দ্দীখাঁর দৌহিত্র। আলিবর্দ্দাখাঁ পুত্রাধিক স্নেহে আশৈশব তাঁহাকে প্রতিপালন করেন। বৃদ্ধ নবাব অপুত্রক ছিলেন। সেরাজ উদ্দৌলাই তাঁহার একমাত্র দৌহিত্র, প্রিয়তমা কন্যার সন্তান। আলিবর্দ্দীখাঁ সেরাজ-উদ্দৌলাকে পুত্র-সম্ভাবনা-হীন বার্দ্ধক্যের মোহে যথেষ্ট প্রশ্রয় দিতেন। এই বার্দ্ধক্যের মোহ, এই সর্ব্বনাশক প্রশ্রয়ই হতভাগ্য সেরাজ-উদ্দৌলার কাল। প্রায়ই দেখা যায়, এরূপ প্রশ্রয়ে বড় ঘরের সন্তান মাত্রই বিগড়িয়া যায়। সেরাজ-উদ্দৌলার পক্ষে সেরূপ হওয়া কোন ক্রমেই আশ্চর্য্যের বিষয় নয়। যে আলিবর্দ্দীখাঁ অতি সূক্ষ্মদর্শী, বিবেচক, বিচক্ষণ ব্যক্তি ছিলেন, তিনিও তাঁহার এ মোহের বিষময় ফল ভাবিয়াও ভাবেন নাই। এই আলিবর্দ্দী-খাঁর আমলেই বঙ্গদেশে মহামারী সদৃশ বর্গীর উপদ্রব ঘটে। তিনি যেরূপ দূরদর্শিতা, সতর্কতা সুদক্ষতার সহিত সেই উপদ্রব-শান্তি করেন, ইতিহাস পাঠকমাত্রই তাহা অবগত আছেন। কিন্তু মানুষ যতই বুদ্ধিমান, জ্ঞানী, বিচক্ষণ হউক না কেন, মানুষ চিরকালই মানুষবই আর কিছু নয়। মানুষের যতই বিদ্যা-বুদ্ধির গৌরব থাকুক, যতই না কেন জ্ঞান বিবেচনার অধিকারী হউন, মানুষ ভবিষ্যৎ অন্ধ, মানুষ, পদেপদে ভ্রমের দাস।

এ সম্বন্ধে আলিবর্দ্দীখাঁকে শতমুখে নিন্দাবাদ না করিয়া পারা যায় না। সেরাজ-উদ্দৌলার যত না দোষ, তাঁহার শৈশবের শিক্ষার দোষ ততোধিক। সত্য বটে, সেরাজ আলিবর্দ্দীখাঁর আদালের দুলাল, অন্ধের যষ্টি, হৃদয়ের মণি, নয়নের পুত্তলী, প্রাণের অধিক প্রাণ, প্রিয়ভাজন ছিলেন; কিন্তু তাই বলিয়া তিনি যে বার্দ্ধক্যের বাৎসল্যাবেশে, স্নেহের আবেশে, মোহের প্রাবল্যে, সেরাজের ভবিষ্যজীবন এমন কলঙ্ক-ময় সঙ্কট-সঙ্কুল করিবেন, ইহা কোন ক্রমেই বুদ্ধিমত্তার কার্য্য বলিয়া স্বীকার করা যাইতে পারে না। তা যতই কেন তাঁহার অনুকূলে যুক্তির অবতারণা করা যায় না কেন। তবে মানুষের দুর্ব্বলতা নিতান্ত স্বাভাবিক। মানুষমাত্রই স্নেহের দাস, ভ্রমের অধীন, মোহের বিষকীট,—মানুষে ভবিষ্যৎ-জ্ঞান, দেবতার দূরদর্শিতা কোন ক্রমেই সম্ভবে না। অপূর্ণতা, মনুষ্য-চরিত্রের চির-কলঙ্ক। এ কলঙ্ক হইতে মানুষ নাম-ধারী জীবের কিছুতেই নিস্তার নাই। আলিবর্দ্দী খাঁও তাই তাঁহার মোহ-জনিত ভবিষ্যৎ অমঙ্গল পরিণাম, বিষময় ফল, মানুষের উচিত ভ্রমবশতঃ হৃদয়ে কখনও ধারণা করিতে পারিয়াছেন বলিয়া বোধ হয় না। তাহা হইলে সেরাজের পরিণাম কখনই সেরূপ হইতে পারিত না। আবার তাই বা বলি কেন? দৈব-লঙ্ঘনে,—দুর্নিবার নিয়তি খণ্ডনে, মানুষের কি অধিকার আছে? মানুষ দৈবাধীন,—নিয়তির দাস। ভবিতব্য অবশ্যই ঘটিবে। তাহা এড়াইবার সাধ্য মানুষের নাই। বিধি-লিপির ভবিতব্যতা সর্ব্বময়-জগৎ-নিয়ন্তার সম্পূর্ণ ইচ্ছাধীন। সে বিষয়ে তিনি মানুষকে কোন অধিকার দেন নাই। তাহা হইলে স্বল্পক্ষমতা, তুচ্ছজ্ঞান-বুদ্ধি-গর্ব্বিত মনুষ্য, এত দিনে তাঁহাকে ত্রৈলোক্যের একাধিপত্যাধিকার হইতে বিচ্যুত করিয়া দিত। সে লীলা-

সে যাহা হউক, সেরাজ-উদ্দৌলা যখন মুর্শিদাবাদের মসনদে আরোহণ করেন, তখন তাঁহার বয়স বিংশতি বৎসরও পূর্ণ হয় নাই। তখন তাঁহার নবীন যৌবন সময়। যৌবন বড় বিষময় কাল। এই কালে মানুষের অন্তস্থল-নিহিত পাশববৃত্তির প্রবল-উত্তেজনা। এ সময়ে সেইরূপ ধর্ম্মজ্ঞান, সৎশিক্ষার সংযমাভ্যাস না থাকিলে, যুবকমাত্রেই বিপথগামী হয়। মানুষ আর পশুতে পার্থক্য বড়ই কম। মানুষ পশুর এক ধাপ মাত্র উপরে। অপবিত্র পশুত্ব, পৈশাচিক-প্রবৃত্তিতে, মানুষের পদস্খলন হইতে বড় কাল-বিলম্ব হয় না। তাহাতে আবার পাপের মোহিনী শক্তি অতিব প্রবলা! পাপের প্রলোভন সংবরণ করা, উদ্দাম যৌবন-মদ-মত্ত অনেক যুবকের পক্ষেই দুঃসাধ্য। তাই যৌবনে মানুষ মাত্রেরই কিছু না কিছু কলঙ্ক সঞ্চয় না হইয়াই যায় না। এমনও অনেক আছেন,—সেরূপ লোকের সংখ্যা যে সমাজে বড় কম, তাও নয়, যাঁহারা যৌবনাতীতে,—চল্লিশ পারে, 'বকোধার্ম্মিক' পরম সাধু সন্ন্যাসীর মোহন বেশ ধারণ করেন। ধর্ম্মের বহির্ঘটা, লোক-দেখানো ভাণ আড়ম্বর, ছল-চাতুরীও তাঁহাদের মধ্যে যথেষ্ট থাকে। অনেকের হস্তেই জপমালা, গাত্রে নামাবলী, কটিতটে কৌপীন, ললাট-ফলকে চন্দন তিলক ফোঁটারও বিষম ঘটা। দুই একটী জটাও মস্তকে শোভা পায়। কিন্তু তাই বলিয়া কি এরূপ মনে করিতে হইবে, তাঁহারা আজন্ম সাধু, চিরশুদ্ধ-চারী? তাহা কখনই নয়। করঙ্গকমণ্ডলু-দণ্ডধারী যোগী ঋষি ছদ্মবেশী লোকের অভাব কলিতে বড় বেশী নাই। কত কত সাধু সন্ন্যাসী নিত্য নিত্য আমাদের নয়ন-গোচরে পতিত হন;—এখানে সেখানে তাঁহারা তরুতল আশ্রয় করিয়া থাকেন;—বোধ হয় না যে, তাঁহাদের ভোগবাসনা, বিষয় স্পৃহা কিছু আছে। সাক্ষাৎ সম্বন্ধে

তাঁহারা নিতান্ত সাধু ; পরম-যোগী। ভোগ-বাসনা, বিষয়-লালসা ত্যাগ করিয়া, সংসার হইতে সম্বন্ধ বিচ্ছিন্ন করিয়া, তাঁহারা নিশ্চয়ই যেন একমাত্র ধর্ম্ম-সাধনে ব্রতী হইয়াছেন। কিন্তু বলিতে কি, যদি ভালরূপ সন্ধান করা যায়, তবে দেখা যাইবে, তাঁহারা অনেকেই বঙ্কিম বাবুর 'কমলাকান্ত দপ্তরের' 'দামুঘোষ'। অনেকে আবার কি ; শতকরা নব নবতিজনই সেরূপ সাধু সন্ন্যাসীর ভেক লইয়াছেন। হয়ত এখনও অনেকেরই ফণাচক্র আছে, কিন্তু তাহা বড় টের পাওয়া যায় না। ফোঁসও ঢের আছে, কিন্তু তাহা জানিবার বড় সাধ্য নাই। তাঁহাদের আত্ম-গোপনের যে সব বহিরাবরণ আছে, তাহা ভেদ করিয়া অন্তরের মানুষটিকে স্বরূপে চিনিতে পারিবার ক্ষমতা কয় জনের আছে? মোটের উপর, প্রৌঢ়ের দশায় অনেকেরই যৌবনের দুর্ম্মদ, তৃষ্ণা পিপাসার শান্তি হইয়া তাঁহারা জীবনের পরিবর্ত্তনের পথে অগ্রসর হন। কিন্তু বলিতে কি, যদি তাঁহাদের মধ্যে সকলেই জীবনের অতীত জীবনকাহিনী ক্ষণমাত্রও হৃদয়ে ধ্যান করেন, তাহা হইলে নিশ্চয়ই অন্তরে অন্তরে বিষম লজ্জিত ও অধোমুখ হইবেন, সন্দেহ নাই।

যৌবনের কথা অনেকেরই এইরূপ। তবে তাহা বড়ই গোপনের বিষয়,—শতকরা নিরনব্বই জন সম্বন্ধে তাহাদের যৌবন কাহিনী অপরের বড় কিছু জানা থাকে না। তবে নিজ নিজ অতীত-স্মৃতি-দর্পণে অস্পষ্ট আভাসের ন্যায় সে সব প্রতিফলিত থাকে। সময়ে সময়ে তাহা চকিতে ফুটিয়া ওঠে, কিন্তু আবার ক্ষণিক চপলাচমকের ন্যায় মিলাইয়া যায়। কিন্তু হৃদয়রাজ্যের কথা অনেকস্থলেই বড় গোপনের। ক্বচিৎ দুই একজন হতভাগ্যের কলঙ্ক-দূষিত যৌবনকাহিনী জগতে প্রচারিত হয়। বড় ঘরের কথা প্রায়ই লুকান থাকে। তবে যেটা আবার প্রকাশ পায়,

াহা বড়ই সাংঘাতিক মূর্ত্তিধারণ করে,—প্রায়শঃ তিলে তাল হইয়া সেই এক প্রকার হয়! কাহিনী-কর্ত্তাদিগের উর্ব্বর মস্তিষ্কের কল্পনায়, শিল্প চাতুর্য্যের টানা বোনায় তাহা বীভৎস বিভীষিকাময় হয়।

সেরাজ-উদ্দৌলা সম্বন্ধে সেইরূপ দুই একটী কলঙ্ক-কাহিনী এদেশে প্রচলিত আছে। কিন্তু তাহা কতদূর সত্য, ইতিহাসের জটিলতা ভেদ করিয়া জানিবার সাধ্য নাই। তবে মনুষ্যের স্বভাবে, প্রবৃত্তির তাড়নায়, যৌবনের উত্তেজনায়, পাপের কুহকে মানব-চরিত্রে কলঙ্ক-পঙ্কিলতার স্পর্শ হওয়া কোনক্রমেই অসম্ভব নয়। তাহাতে আবার সেরাজ-উদ্দৌলা বড় ঘরের সন্তান,—তৎকালীন বাঙ্গালার নবাবের প্রাণপ্রিয়তম দৌহিত্র। বাঙ্গালার নবাবদিগের ঐশ্বর্য্য সম্পদের তুলনা এখনও সহজে বড় মিলে না। তবে ইহা বিচিত্র নয় যে, সেই সেরাজ-উদ্দৌলা অহোরহঃ আশৈশব বিলাসবিনোদলহরীতে উৎক্ষিপ্ত নিক্ষিপ্ত হইয়া অনেকটা উচ্ছৃঙ্খল হইয়া পড়িবেন। এদিকে আবার মাতামহের নিতান্ত আদরে তিনি কোনরূপ সৎশিক্ষালাভ করিতে পারেন নাই। ইহাও তাঁহার এক পরম দুর্ভাগ্যের বিষয়। অন্তদিকে বড় ঘরের সন্তানদিগের কাল, তোষামোদ-প্রিয়, নীচাশয় মোসাহেবের দল। ইঁহারা পরচ্ছন্দানুবর্ত্তনকেই জীবনের পরমার্থ জ্ঞান করেন। প্রভুর অসঙ্গত মতে মত দেওয়া, হয় কে না, না কে হয় করা, জলকে নীচু বলাই ইঁহাদের অভ্যাস। যেখানে প্রভুর নিরঙ্কুশ প্রবৃত্তির প্রধূমিত বহ্নিতে ফূৎকার প্রয়োগে নিজ স্বার্থ-সিদ্ধির সম্ভাবনা, সেখানে কেন তাঁহারা সেরূপ না করিবেন? নবোদ্দীপিত-উদ্দাম-প্রবৃত্তি-দুর্দ্ধর্ষ নবীন প্রভুকে, ইঙ্গিতে ভঙ্গীতে প্রবৃত্তির পথে চালনা করাই তাঁহাদের নিত্যব্রত। এ কথা নিশ্চিত যে, সেরাজ-উদ্দৌলা যৌবনের আরম্ভে অবশ্যই সেই প্রকার লক্ষ্মীয় বরযাত্র, পরান্নপুষ্টগাত্র তোষামোদজীবিগণের

দ্বারা অষ্টপ্রহর পরিবেষ্টিত থাকিতেন। তাঁহারা 'একে চায় আ.র পায়,'—তাঁহাদের পোয়াবার বই আর কি?

কিন্তু যতই যাহা হউক, সেরাজ-উদ্দৌলা যে যৌবন চাঞ্চল্যের প্রথম সময়ে মুর্শিদাবাদের প্রভুত্ব লাভ করেন, একথা কে না বলিবেন? যখন তিনি সবেমাত্র বিশ বৎসরের একজন সংসারানভিজ্ঞ যুবক, তখনই তিনি মুর্শিদাবাদের নবাবীপদে অধিষ্ঠিত হন। তিনি মাতামহের আদরে এতই কিছু আস্পর্দ্ধিত, উচ্ছৃঙ্খল হইয়া পড়িয়াছিলেন যে, এক সময়ে তিনি আলিবর্দ্দী খাঁর বিরুদ্ধেও অস্ত্রধারণ করিয়াছিলেন। (রাজকৃষ্ণ বাবুর 'বাঙ্গালার ইতিহাস')

যাহা হউক, তিনি নবাবীপদ প্রাপ্ত হইলেন। কিন্তু বহু-প্রসবিনী বঙ্গভূমির অতুল ধনৈশ্বর্য্য, শ্রেষ্ঠ, পদগৌরব, বিপুল ভোগবিলাস তাঁহার ভাগ্যে অধিক দিনের জন্য ঘটে নাই। সেরূপ তাঁহার নিয়তি ছিল না। অকস্মাৎ তাঁহার জীবনের লীলাক্ষেত্রে যবনিকাপাত হইল,—ঝটিতি তাঁহার জীবন রঙ্গমঞ্চের অভিনয় প্রসঙ্গের সাঙ্গ!! তিনি অল্প দিনমাত্র মানবের পরিবর্ত্তনশীল জীবনের পরিচয় দিতে অবসর পাইয়াছিলেন। কে বলিতে পারে, তাঁহার জীবন-স্রোত পরিবর্ত্তনের পথে প্রধাবিত হইত না? বয়সের সঙ্গে সঙ্গেই যৌবনের চাঞ্চল্য দূর হইতে দেখা যায়। মানুষ চিরকাল প্রবৃত্তির দাস থাকিতে পারে না। পরিবর্ত্তন-শীলতাই প্রকৃতির নিয়ম। এ জগতের কিনা পরিবর্ত্তন-প্রবণ? শৈশবের পর কৈশোর, কশোরেব পর যৌবন, যৌবনের পর প্রৌঢ়কাল, প্রৌঢ়দশান্তে জরাবার্দ্ধ-ক্যের আবির্ভাব। মানুষের বহির্জীবনের এইরূপ পরিবর্ত্তন। অন্ত-র্জগতের কি কোন পরিবর্ত্তন নাই? মানুষের চিরকালই কি একই ভাবে কাটিয়া যায়? কোথায় এরূপ দেখিবার সম্ভাবনা? যৌবনে যাঁহারা নিরঙ্কুশ

প্রবৃত্তির উদ্দাম প্ররোচনায় সুপথ ছাড়িয়া কুপথের পথিক হন, তাঁহারাই আবার প্রৌঢ়প্রবীণ কালে পরম সাধু সন্ন্যাসীর মতিগতি প্রাপ্ত হইয় থাকেন। এরূপ পরিবর্ত্তন জীবনের খরস্রোতে নিত্য ঘটনা। কাহারও সমভাবে জীবন কাটিয়া যায় না। বসন্তের পর দারুণ গ্রীষ্ম-জ্বালা, বর্ষার নিরন্তর বর্ষণ, হেমন্তের কুজ্ঝটিকা, শীতের প্রবল শৈত্য, এ সবই পর্য্যায়ে একের পর এক ঘটিতে থাকে। জীবনের গতিও এইরূপ। যৌবনের মলয়ানিল মধুর বহিয়া শেষ হয়,—বিবেকের অন্তরটিপ্পনী কাহারও কাহারও হৃদয়ে দারুণ নিদাঘ জ্বালার সঞ্চার করে। তারপর জীবনের নদীতে উৎসাহ উদ্যম, যৌবন প্রফুল্লতা, ফুল্ল-নলিনীদল-শোভা, সমস্ত বিষয়েই ভাটা পড়িতে আরম্ভ করে। প্রবৃত্তির নিরন্তর সেবায় ও পিপাসা, দারুণ তৃষ্ণার নিবৃত্তি হয় না। বরং অগ্নি-নিক্ষিপ্ত ঘৃতাহুতির ন্যায় দিন দিন প্রবল হইয়া পড়ে। ভোগ-নিবৃত্তির কোনই আশা থাকে না। জীবনের এমন এক সময় উপস্থিত হয়, যখন মানুষ প্রবৃত্তির পথে হাটিতে হাটিতে সুখের আর শেষ কোন আশ্রয় স্থান দেখিতে পায় না। বরং নিরন্তর কেবলই নৈরাশ্যের বিভীষিকা, ভীষণ-মরু-মরীচিকা ভিন্ন অন্য কিছুই আর দৃষ্টিগোচর হয় না। যে সুখ দৃশ্য, মায়াপটের ন্যায় হঠাৎ সম্মুখে প্রতিভাত হয়, তাহার জন্য প্রবল লালসা জন্মে, কিন্তু সে লালসাই মাত্র। মোহ-জাল-সমাচ্ছন্ন হতভাগ্য মানুষ তাহার জন্য ছুটাছুটি করে, কিন্তু কেবল ছুটাছুটিই সার। অনুসন্ধানে কোনই কিছু মিলিবার নয়,—কোথায় সে মায়াপট, কোথায় বা কি,—কুহকার মোহবাজীর ন্যায় সে সব সরিয়া পড়ে! ফলমাত্র, হৃদয়ে দারুণ অন্তর্দ্দাহ, হা হতাশের মর্ম্ম-জ্বালা বাড়ে, দেহ অবসাদাক্রান্ত, নিতান্ত শ্রান্ত, মনও সেইরূপ গ্লানিভারে বসিয়া যায়,—সে উৎসাহ, সে স্ফূর্ত্তি, সে প্রফুল্লতা কিছুই আর থাকে না!

এই প্রকারে হত-ভাগ্য প্রবৃত্তির পুত্তলী মানুষ জীব, আপনা হইতেই তাহা হইতে নিবৃত্ত হয়। প্রবৃত্তির ভোগ মাত্রেই কোন না কোন একটা সীমা আছে। সে সীমা-রেখার বাহিরে তাহার বড় একটা গতি বিধি হইতে দেখা যায় না। যে যৌবন উদ্দাম প্রবৃত্তি-দাম, এককালে ঝঞ্ঝাবিক্ষুব্ধ উচ্ছ্বসিত সমুদ্রের ন্যায় উত্তাল উছলিয়া উঠে, তাহাতে আবার ক্রমে মরা কোটাল, পরে সারাণি ভাটা পড়িতে দেখা যায়। মানুষের জীবনে এরূপ পরিবর্ত্তন নিত্য-ঘটনা। ভোগ মাত্রেরই তৃষ্ণা-মান্দ্য আছে,—তাহা চিরকাল সমভাবে প্রবল থাকা অসম্ভব। প্রবৃত্তির নিবৃত্তি, প্রকৃতির দুলঙ্ঘনায় নিয়মের অধীন। প্রবৃত্তির সেবা করিয়া মানুষ কিছুতেই চির-সুখী হইতে পারে না,—আজ হউক, কাল হউক, যে সময়েই হউক না কেন, তাহাতে বিতৃষ্ণা জন্মিবেই জন্মিবে। পরমেশ্বর ভোগমাত্রেরই পরিণামে বিষ মাখাইয়া দিয়াছেন;—তাহা আপাত মধুর, পরিণাম বিরস;—বিষেরই কুম্ভ, মুখেমাত্র ক্ষার!! আবার বিধির এমনই কিছু বিধান, পাপ করিয়া কাহারও প্রায়শ্চিত্তের হাতে নিস্তার নাই। অন্য কিছু না হউক, কোন না কোন সময়ে চিত্তদাহ উপস্থিত হইবেই হইবে। বিবেক প্রথম প্রথম মানুষের হৃদয়ে সুপ্ত থাকুক, কোন কারণে না কোনও কারণে এক সময়ে জাগরিত হইবে,—অন্তর টিপ্পনী দিতে কখনই ভুলিবে না। ইহা ভিন্ন মানুষের শরীর অশেষ ব্যাধিমন্দির। পাপের প্রায়শ্চিত্ত ফলে, সে দেহ, নানা পীড়ার লীলা নিকেতন হইয়া পড়ে। তাহাতে প্রথম জীবনের উৎসাহ থাকে না,—অবসাদ গ্লানিভারে তাহা নিতান্ত বিরূপ হইয়া যায়। জরাব্যাধির উপর্য্যুপরি আক্রমণে শরীর ধসিয়া যায়, মন বসিয়া পড়ে। প্রকৃতির এ নিয়মের ব্যভিচার নাই,—মানুষের দশা চিরকাল এক থাকিতে পারে না।

মানুষ চিরকালই একই ভাবের ভাবী হইয়া সুখী হইতে পারে না। তাই পাপের অশ্রয় ত্যাগ করিয়া মানুষ জীবনের কোন না কোন সময়ে ধর্ম্মের শান্তি-সুশীতল-ছায়ায় আশ্রয় গ্রহণ করিবার জন্য ব্যাকুল হইয়া পড়ে। এই প্রকারেই জীবনের পরিবর্ত্তন ঘটে। সেরাজ-উদ্দৌলা প্রথম জাবনে উচ্ছৃঙ্খল হইতে পারেন, কিন্তু তাই বলিয়া কি চিরকালই তাহার সেরূপভাবে কাটিয়া যাওয়া সম্ভব ছিল? মানুষের জীবনের ইতিহাসে এরূপ ঘটনা দেখা যায় না তাহার ভিন্ন ভিন্ন পরিচ্ছেদ ভিন্ন ভিন্নরূপ। তবে পাঠক স্মরণ রাখিবেন, তাঁহার সম্বন্ধে যতটা শুনা যায়, ততটা নয়। তিনি মন্দ লোক ছিলেন না। তবে তাঁহার ভাগ্যলিপি বড় মন্দ, তাহাতে কলঙ্কের লাঞ্ছনা লইয়াই তিনি পৃথিবীতে জন্মগ্রহণ করিয়াছিলেন।

বাঙ্গালার অবস্থা সম্বন্ধে আমরা রাজকৃষ্ণ বাবুর ইতিহাসালম্বন করিয়া এখানে সামান্য কিছুমাত্র আলোচনা করিব। বিস্তৃত আলোচনার পথ এক প্রকার নিজেরাই বন্ধ করিয়াছি,—সেরাজ-উদ্দৌলা সম্বন্ধে অনেক কথাই অবান্তর পড়িতে বাধ্য হইয়াছি। বলা বাহুল্য, উক্ত ইতিহাসের একোন চত্বারিংশ সংস্করণই আমাদের অবলম্বন।

এই সংস্করণের ৩০ পৃষ্ঠায় দেশের অবস্থার যেরূপ বর্ণনা আছে, তাহা বাহুল্যভয়ে আমরা উদ্ধৃত করিতে পারিলাম না। দেখিবেন, সে সময়ে ধনিগণের অবস্থা কিরূপ ছিল। ধনিগণ উৎসব ভোজে স্বর্ণপাত্র ব্যবহার করিতেন। যিনি যত বহুমূল্য তৈজস বেশী দেখাইতে পারিতেন, তাঁহার তত গৌরব বৃদ্ধি হইত। এই প্রসঙ্গে তৎকালীন বাঙ্গালার নানা স্থানের শিল্পবাণিজ্যের চরম-উৎকর্ষের ও বিশিষ্ট পরিচয় পাওয়া যায়। বাঙ্গালার জমিদারদিগের বর্ণনা যেরূপ দেখিতে পাওয়া যায়, তাহাতে তাঁহাদিগকে রাজা বলিয়াই বোধ হয়। তাঁহাদের সৈন্য ছিল, গড় ছিল, সবই ছিল। তাঁহারা যেন

এক এক জন স্বতন্ত্র স্বাধীন রাজার ঐশ্বর্য্য-ভোগে, নিজ অধিকারে সর্ব্বময় কর্ত্তা ছিলেন। এই ইতিহাসের ইংরেজ রাজত্বের বিবরণ শেষে আধুনিক জমিদার ও মুসলমান যুগের জমিদারদিগের অবস্থার তুলনা আছে। তাহাও সুন্দররূপে অনুধাবন করিবার যোগ্য। এই গ্রন্থের ৫৯ পৃষ্ঠায় রাইয়ত দিগের যে অবস্থা প্রসঙ্গ আছে, তাহা আমরা উদ্ধৃত না করিয়া থাকিতে পারিলাম না। লিখিত আছে;—"মুসলমান শাসনকালে এ দেশের সাধারণ লোকদিগের মধ্যে ক্রমে মুসলমান এবং বৈষ্ণব ধর্ম্মের বিস্তার হইয়াছিল।"

ইহার অতিরিক্ত তাহাদিগের অবস্থা সম্বন্ধে কোন কথাই স্থির করিয়া বলা যায় না। কিন্তু অনুমান হয় যে, তাহাদিগের অনাহার কষ্ট ছিল না। নবাব সায়েস্তাখাঁ এবং নবাব সুজাউদ্দীনের সময়ে টাকায় আট দশ মণ করিয়া চাউল বিক্রয় হইয়াছিল। মুর্শিদ কুলিখাঁর আমলে টাকায় ৪ মণ চাউল ছিল এবং সাধারণতঃ বলিতে গেলে, তৎকালে খাদ্য দ্রব্য মাত্রই এখন অপেক্ষা অনেক পরিমাণে সস্তা ছিল। "আইন আকবরি" পাঠ করিয়া বোধ হয় যে, এতদ্দেশীয় প্রজাদিগের সঙ্গতিও কম ছিল না। উক্ত গ্রন্থে লিখিত আছে, "বাঙ্গালার রাইয়তেরা অবাধ্য বা কর দিতে পরাঙ্মুখ নহে। বৎসরের আট মাস দেয় অর্থ তাহারা কিস্তি বকিস্তী দিয়া থাকে। তাহারা আপনারাই নির্দ্দিষ্ট স্থানে রৌপ্য এবং স্বর্ণমুদ্রা লইয়া আসে, শস্য প্রদান রীতি নাই। শস্য সর্ব্বদাই শস্তা।"

এই গ্রন্থের ৬০ পৃষ্ঠায় তৎকালীন বাণিজ্য-প্রসঙ্গ আছে। পাঠক দেখিবেন, তখন বাঙ্গালা দেশ হইতে কত কত দ্রব্য বিদেশে রপ্তানি হইত। বাঙ্গালার বাণিজ্যের অবস্থা এখন আর সেরূপ নাই। এই প্রসঙ্গের এক স্থানে উক্ত পুস্তকে লিখিত আছে;—"সম্রাট বা সুবেদার

নিজে ব্যবসায় করিতেন না। সুলতান আজিমস্‌শান (বাঙ্গালার সুবেদারী আমলে) একবার কয়েকটী দ্রব্য একচেটিয়া করিতে গিয়া বাদসাহ আওরঙ্গজেব কর্ত্তৃক তিরস্কৃত হন।"

যে আওরঙ্গজেবের কলঙ্ককথা শুনিয়া শুনিয়া আমাদের কাণ ঝালা পালা হইয়াছে, তিনি কি এই আরগজেব? বঙ্কিম বাবুর 'আওরঙ্গজেব' কি অন্য আর এক ব্যক্তি?

পাঠান রাজত্ব যুগে বঙ্গেদশবাসিগণের মানসিক উন্নতি, জ্ঞান-চর্চ্চা প্রসঙ্গে রাজকৃষ্ণ বাবু লিখিয়াছেন,—"স্বাধান পাঠান ভূপতিদিগের সময়ে বাঙ্গালার সাহিত্যদর্শন ও ধর্ম্মশাস্ত্রের যেরূপ উন্নতি হইয়াছিল, তাহাতে বোধ হয় যে, তৎকালে হিন্দুগণ সুখে স্বচ্ছন্দে থাকিয়া চিন্তা করিবার অবসর পাইয়াছিলেন। এই সময়েই বাঙ্গালার আদি কবি চণ্ডীদাস ও বিদ্যাপতির আবির্ভাব। এই সময়েই রূপ সনাতন, অনেক সংস্কৃত গ্রন্থ রচনা করেন, এই সময়েই স্মার্ত্ত রঘুনন্দন, বঙ্গের আচার ব্যবহার বিধান করেন। এই সময়েই চৈতন্য জাতি-ভেদ-বিলোপী ভক্তি-প্রধান বৈষ্ণব-ধর্ম্ম প্রচার করেন এবং এই সময়েই রঘুনাথ শিরোমণি অলৌকিক বিচারশক্তির পরিচয় দিয়া ন্যায়শাস্ত্রে ভারতবর্ষ মধ্যে নবদ্বীপের প্রাধান্য স্থাপন করেন।"

উল্লিখিত অংশে বঙ্গীয় মনীষি-কুল-তিলকগণের নামোল্লেখ করিয়া বঙ্কিম বাবু লিখিয়াছেন;—"পঞ্চদশ ও ষোড়শ খ্রীষ্ট শতাব্দীর মধ্যেই ইঁহাদের সকলেরই আবির্ভাব। এই দুই শতাব্দীতে বাঙ্গালীর মানসিক জ্যোতিতে বাঙ্গালার যেরূপ মুখোজ্জ্বল হইয়াছিল, সেরূপ তৎপূর্ব্বে বা তৎপরে আর কখনও হয় নাই।"

এতৎ প্রসঙ্গে বঙ্কিম বাবু তাঁহার প্রসিদ্ধ "বাঙ্গালার ইতিহাস" শীর্ষক প্রবন্ধে আরও লিখিয়াছেন ;—

"পরাধীন রাজ্যের যে দুর্দ্দশা ঘটে, স্বাধীন পাঠানদিগের রাজ্যে সে দুর্দ্দশা ঘটে নাই। রাজা ভিন্ন জাতীয় হইলেই রাজ্যকে পরাধীন বলিতে পারা যায় না। সে সময়ের জমিদারদিগের যেরূপ বর্ণনা দেখিতে পাওয়া যায়, তাহাতে তাঁহাদিগকেই রাজা বলিয়া বোধ হয় ; তাঁহারা করদ ছিলেন মাত্র। পরাধীনতার একটা প্রধান ফল ইতিহাসে এই শুনা যায় যে, পরাধীন জাতির মানসিক স্ফূর্ত্তি নিবিয়া যায়। পাঠান-শাসন কালে বাঙ্গালার মানসিক দীপ্তি অধিকতর উজ্জ্বল হইয়াছিল।'

ফলকথা, প্রাচীন রোমরাজ্যে রোমীয় নরপতি অগাষ্টের রাজত্বকালে যেরূপ ইটালীয়দিগের মানসিক প্রতিভার বিস্ফুরণ হইয়াছিল, বঙ্গদেশেও পাঠান-শাসনকালে সেইরূপই ঘটিয়াছিল। পাঠান-শাসনকাল, বাঙ্গাল দেশের পক্ষে সত্য সত্যই "অগষ্টান্ যুগ"।

আমাদের পূর্ব্বালোচিত 'ভারতী'র প্রবন্ধে "হিন্দুদিগের অবস্থা" প্রকরণের প্রথমভাগে লিখিত আছে,—"এ পর্য্যন্ত দেখিয়াছি, রাজপদে নিয়োগ ব্যতীত অন্য কোন বিষয়ে শাসন-কর্ত্তারা হিন্দু মুসলমানে কোন প্রভেদ করিতেন না।"

এই গেল, পাঠান-শাসন যুগের কথা। কিন্তু মোগল-রাজত্বযুগে হিন্দুর রাজ-পদ প্রাপ্তির আর সেরূপ কোন বাধা বিদ্যমান ছিল না। এই প্রসঙ্গে রাজকৃষ্ণ বাবুর 'বাঙ্গালার ইতিহাসে'র ৫৭ পৃষ্ঠার লিখিত আছে ;—('হিন্দুদিগের রাজ-কর্ম্ম প্রাপ্তি')

"মোগলদিগের শাসনকালে দুই জন হিন্দু বাঙ্গালার সুবাদার হইয়া ছিলেন ; রাজা তোড়লমল ও রাজা মানসিংহ। অন্যান্য বড় কর্ম্মেও

হিন্দুরা নিযুক্ত হইতেন। যশোবন্ত রায় ঢাকার দেওয়ান ছিলেন। আলমচাঁদ বাঙ্গালার সহকারী দেওয়ান এবং মন্ত্রি-সভার সভ্য ছিলেন। জগৎ শেঠ মন্ত্রি-সভার সভ্য ছিলেন। যখন সেরাজ-উদ্দৌলা সিংহাসন চ্যুত হন, তখন রাজা মোহনলাল সেনাপতি, পূর্ণিয়ার শাসন-কর্ত্তা রাজা রায় দুর্ল্লভ কোষাধ্যক্ষ, রাজা রামনারায়ণ পাটনার শাসন-কর্ত্তা এবং রাজারাম-রামসিংহ মেদিনীপুরের শাসন-কর্ত্তা।"

পাঠান-শাসন কালে যে হিন্দুগণ বড় বড় রাজকর্ম্মে নিযুক্ত হইতে পারিতেন না, তাহার বিশেষ কারণ ছিল। তখন পাঠান-রাজশক্তি ভারতে তেমন বদ্ধমুল হয় নাই। গৃহ-বিবাদ ও অন্যান্য অন্তর্বিপ্লব ও বহির্বিপ্লবের ভীষণ আতিশয্য ছিল। এমন কি হিন্দু জমিদারগণকেও শাসনকর্ত্তারা বিশ্বাস করিতে পারিতেন না। জমিদারেরা অনেক সময়েই অবাধ্যতা প্রদর্শন করিতেন, এমনকি কোন কোন সময়ে প্রকাশ্যে বিদ্রোহী হইয়া উঠিতেন। এরূপ অবস্থায়, হিন্দুগণকে দায়িত্বপূর্ণ উচ্চ রাজকর্ম্মে নিয়োগ করিতে সাহস কি ভরসা পাওয়া, শাসনকর্ত্তাদিগের পক্ষে অসম্ভব ছিল। শাসিতদিগের প্রতি বিশ্বাস না জন্মিলে, সেরূপ নিয়োগ কোন ক্রমেই শাসন-কর্ত্তৃপক্ষে নিঃশঙ্ক নয়। তাহাতে বিপদের আশঙ্কা পদে পদে,—নিয়োক্তার সোয়াস্তি থাকিতে পারা কি সম্ভব? এমনকি, মোগল সম্রাটকুল-তিলক মহামতি আকবরের সুশাসনকালে বাঙ্গালা দেশে যে প্রসিদ্ধ 'বারভূঁইয়া' নামক জমিদার সম্প্রদায়ের নাম শুনা যায়, তাঁহারাও অনেক সময়ে বিদ্রোহাচরণ করিতেন। এই প্রসঙ্গে রাজকৃষ্ণ বাবু বলিয়াছেন, ('বাঙ্গালার ইতিহাস' ৫৫—৫৬ পৃষ্ঠা, "জমিদারদিগের দেওয়ানী ফৌজদারী দুই প্রকার ক্ষমতাই ছিল। তাঁহাদিগের সৈন্য ছিল, গড় ছিল, বিচারালয় ছিল। তাঁহারা প্রজাদিগের নিকট

খাজানা আদায় করিতেন; এবং সুবাদার পরাক্রান্ত হইলে তাঁহার সমীপে দেয় রাজস্ব প্রেরণ করিতেন। অনেক সময়ে বল প্রয়োগ না করিলে তাঁহাদিগের কাছে রাজস্ব সংগ্রহ হইত না। কখন কখন তাঁহারা এরূপ বিদ্রোহ ভাব প্রদর্শন করিতেন যে, সুবাদার তাঁহাদিগকে রণে পরাভূত ও পদচ্যুত করিতে বাধ্য হইতেন। কিন্তু সাধারণতঃ তাঁহাদিগের বিষয়ের উত্তরাধিকার সম্বন্ধে কোন মুসলমান শাসন-কর্ত্তা কোন প্রকার বাধা দিতেন না।"

পাঠক দেখিলেন, আকবরের রাজত্বকালেও হিন্দু জমিদারগণের আচরণ এইরূপ ছিল। এই সময়ে মুসলমান-রাজকীয়-শক্তি সুপ্রতিষ্ঠিত, মোগল সম্রাটগণ দোর্দ্দণ্ড প্রতাপশালী। তাঁহাদের হাঁক ডাক জাঁক পাঠান-সম্রাটদিগের অপেক্ষা অনেক বেশী। ইহাতে অনুমান হয়, হিন্দু জমিদার কি অন্য ধনী-সম্প্রদায় পাঠান-শাসন কালে অনেকটা দুর্দ্ধর্ষ, অবাধ্য ছিল, নিশ্চিত। সেরূপ অবস্থায় মুসলমান শাসন-কর্ত্তাগণ, হিন্দু-দিগকে রাজকর্ম্মে নিয়োগ সম্বন্ধে কঠোরতা করিবেন, ইহা কোন ক্রমেই আশ্চর্য্যের বিষয় নয়। সেরূপ হওয়াই খুব সম্ভাবিত। না হইলেও শাসনকর্ত্তাগণের কোনরূপ শুভ থাকিতে পারিত না। মোগলেরা, পাঠানদিগের শোণিত-অর্জ্জিত ভারতীয় সাম্রাজ্যের ভোগী মাত্র। সে অধিকার এক প্রকার তাহাদিগের পক্ষে অনায়াস-লব্ধ। তখন সাম্রাজ্য অনেকটাই নিরুপদ্রব। সাম্রাজ্য স্থাপনে যাহা কিছু বল-বিক্রম, আয়াস-গৌরব তাহা পাঠানদিগেরই ন্যায়তঃ প্রাপ্য। পাঠানেরাই এদেশীয় মুসলমান সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা। মোগলেরাও এক প্রকার ভোগের গোঁসাই, ইংরাজদিগের কথাই তাই! মোটের উপর পাঠানদিগকেই গাত্রের শোণিত শোষণ করাইয়া ভারতীয় বিশাল সাম্রাজ্য স্থাপন করিতে

হইয়াছিল,—কত সৈন্যক্ষয়, কত বলক্ষয়ের পরিণামে সে রাজ্য-লাভ, তাহা ইতিহাস-পাঠক মাত্রই জ্ঞাত আছেন।

আমরা এযাবৎ পাঠান-সম্রাটদিগের কথাই প্রধানতঃ আলোচনা করিয়াছি। মোগল-সম্রাটগণের আলোচনা প্রসঙ্গ তেমন কিছুই করি নাই। আমরা সেরূপ প্রয়োজনও দেখিতে পাই না। মোগল-রাজত্ব-যুগ অনেক পরিমাণেই শান্তিময়। হিন্দুদিগের প্রতিও সে যুগে কোন উৎপীড়ন হয় নাই। তবে একমাত্র আওরঙ্গজেবের সময়েই 'জিজিয়া' করের পুনঃ-প্রতিষ্ঠায় যাহা কিছু পীড়ন হইয়াছিল। আওরঙ্গজেব সম্বন্ধে হিন্দু মুসলমানের মতভেদ বড়ই ভয়ানক। মুসলমানদিগের চক্ষে আওরঙ্গজেব রাজর্ষি তুল্য, হিন্দুর পক্ষে জরাসন্ধ কি রক্ষোরাজ রাবণ। বাস্তবিক পক্ষে, আওরঙ্গজেবের রাজত্বের প্রকৃত ইতিহাস হিন্দুগণ জানিতে পারেন নাই। বঙ্কিম বাবু তাঁহার 'রাজসিংহ' উপন্যাসে আওরঙ্গজেবের যে ঔপন্যাসিক চিত্র আঁকিয়াছেন, হিন্দুগণের পক্ষে আওরঙ্গজেবের তাহাই চরিত্র-আদর্শ। আওরঙ্গজেবের দোষের মধ্যে দোষ, তিনি কাহাকেও বিশ্বাস করিতে জানিতেন না। অপরের কথা কি, তিনি নিজের পুত্রগণকেও অবিশ্বাস করিতেন। ইহার পরিচয়স্থল, ইতিহাস।

এ দোষ ভিন্ন তাঁহার চরিত্রে দোষ বড় একটা কিছু দেখা যায় না। তাঁহার চরিত্রের ঘোরতর একটী কলঙ্ক-কথা প্রচলিত, তিনি বৃদ্ধ পিতাকে কারারুদ্ধ করিয়াছিলেন। প্রকৃতপক্ষে সে কারা-রোধ নয়। পিতাকে রাজকার্য্য হইতে অবসর দিয়া নিজে সম্রাটপদে অধিষ্ঠিত হইবার অভিসন্ধিতেই তিনি সেরূপ করিয়াছিলেন। পিতার প্রতি বন্দী-অবস্থায় তিনি যথেষ্ট ভক্তি প্রদর্শন করিতেন। তাঁহার উপযুক্ত সেবা পরিচর্য্যা, সুখদ রাজ-ভোগের যথেষ্ট বন্দোবস্ত আওরঙ্গজেব কর্তৃক অনুষ্ঠিত হইয়াছিল।

এইরূপই মুসলমান সম্প্রদায়ে তাঁহার এ প্রসঙ্গের পরিচয়। তবে হিন্দুগণ অন্যরূপ ভাবেন। অবশ্য আওরঙ্গজেবের পক্ষে এ কার্য্য সমীচীন হয় নাই, একথা আমরাও স্বীকার করি। তবে বিশাল রাজ্যের লোভ বড় ভয়ানক জিনিষ। সে লোভ সংবরণ করা অনেকের পক্ষেই দুঃসাধ্য। তাহাতে আওরঙ্গজেবের জ্যেষ্ঠ আরও দুই সহোদর বর্ত্তমান ছিলেন। আওরঙ্গজেবের রাজ্য-লাভের বা উত্তরাধিকারের কোনই সম্ভাবনা ছিল না। এই লোভের বশীভূত হইয়াই মানব চরিত্রের দুর্ব্বলতা বশতঃ তিনি প্রথম গর্হিতাচরণ, পিতার কারা-নিক্ষেপ, দ্বিতীয়, ভ্রাতৃগণের বিনাশ সাধন করেন। যথার্থই কবি লিখিয়াছেন,

"লোভের দুয়ারে যদি ফাঁদ পাতা যায়,
পশু পক্ষী কীট মৎস্য কেহনা এড়ায়।"

বিশাল-সাম্রাজ্য লোভে ভারতে এরূপ আচরণ প্রাচীন যুগেও অনুষ্ঠিত হইয়াছিল। কুরু-নন্দন দুর্য্যোধন, পাণ্ডবদিগকে সূচাগ্র-পরিমিত স্থানও বিনা যুদ্ধে দিতে প্রস্তুত হন নাই। এই কারণে কুরু পাণ্ডবে ভয়ানক যুদ্ধ হয়। সে যুদ্ধে কত কত সেনা-ক্ষয়, রক্ত-স্রাব ঘটিয়াছিল, তাহার ইয়ত্তা নাই। কৌরবগণ পাণ্ডবদিগের প্রতি কতই অত্যাচার, লোমহর্ষণ পাষণ্ডতা, নৃশংসতা করিয়াছিলেন! পাণ্ডবদিগের অজ্ঞাতবাসই না কত ছলনা চাতুরীর উচ্চ পরাকাষ্ঠা!! জতু-গৃহ দাহই বা কি ভীষণ কাণ্ড! ব্রহ্মাণ্ডে কেবল হিন্দু মুসলমানের এ কলঙ্ক কেন, সমস্ত জাতিরই রাজবংশে এরূপ কলঙ্কের ঘোষণা পৃথিবীতে দেদীপ্যমান আছে!!

ইংলণ্ডের ইতিহাসের অধ্যায়ে অধ্যায়ে সেরূপ ভীষণ কাণ্ডের অভিনয়। যাহারা ইংলণ্ডীয় ইতিহাস ভালরূপ পাঠ করিয়াছেন, তাঁহারাই সে বিষয় অবগত। মুসলমান সম্প্রদায়ে আওরঙ্গজেবের যেরূপ চরিত্র-পরিচয় আছে,

তাহাতে একান্ত ইস্লাম-নিষ্ঠা সম্পর্কে, তিনিই মোগল সম্রাটদিগের মধ্যে সর্ব্বাগ্রণী; তবে দুই একটা দোষ মুসলমানেরাও তাঁহার চরিত্রের ভয়ানক কলঙ্ক বলিয়া মনে করেন। সে দোষ, তাঁহার ভ্রাতৃ-ত্রয়ের বধ সাধন। এই পাপময় সংসারে মানুষের চরিত্র, সম্পূর্ণরূপে নিষ্কলঙ্ক হওয়া এক প্রকার অসম্ভব। পৃথিবীতে এমন কোন গোলাপ ফুল নাই, যাহা নিষ্কণ্টক। দোষ ছাড়া মানুষ নাই। সম্পূর্ণ পবিত্র, এমন কিছু পৃথিবীতে দেখিবার সাধও বিড়ম্বনা। অপূর্ণতা, মানব চরিত্রের চির-কলঙ্ক। ধর্ম্মজগতে মুসলমানদিগের বিবেচনায় আওরঙ্গজেবের স্থান অতি উচ্চ। তাঁহারই সময়ে, একমাত্র তাঁহারই উদ্যোগে, বহু রাজকোষ-অর্থব্যয় ও তৎকালীন মহামহোপাধ্যায় পণ্ডিত-মণ্ডলীর পরিশ্রম ফলে, আওরঙ্গজেবের ধর্ম্মজাগতিক সর্ব্বপ্রধান কীর্ত্তিস্তম্ভ, ইস্লাম-ব্যবস্থা-প্রধান গ্রন্থের সৃষ্টি হয়। তবে ঐকান্তিক ইস্লাম-ধর্ম্ম-নিষ্ঠার জন্য তিনি হিন্দু-দিগের নিকট নিন্দিত। সে নিন্দার ভাগী তিনি অবশ্যই, একথা আমরাও স্বীকার করি। কেননা, রাজ্য-শাসকের পক্ষে ধর্ম্মের গোড়ামি, রাজ-নীতি ক্ষেত্রে দূষণীয়। যে জিজিয়া-কর, মহামতি আকবর হিন্দু মুসলমান সম্প্রদায়ের সম্প্রীতি উদ্দেশ্যে রহিত করেন, এবং যাহা জাহাঙ্গীর, সাহা-জানের সময়ে রহিত থাকে, তিনিই তাহা পুনরায় অবিবেচকের ন্যায় প্রবর্ত্তিত করেন। রাজনীতি ক্ষেত্রে তাঁহাকে এ কলঙ্কের কবল হইতে মুক্ত করিবার চেষ্টাও বিড়ম্বনা। তিনি সেরূপ করিতে গিয়া, রাজ্য মধ্যে প্রধূমিত নির্ব্বাপিতপ্রায় বিদ্রোহ-বহ্নি পুনঃ প্রজ্জ্বলিত করেন,—সে ভীষণ লেলিহান-জ্বালাময়-অগ্নি, তাঁহার বিশাল রাজ্যকে আহুতি, ছারখার না করিয়া আর নির্ব্বাণপ্রাপ্ত হয় নাই!! তাহারই দুর্ব্বুদ্ধিতা দোষে, তাঁহারই অবিবেচনার ফলে, অদূরদর্শিত ও অবিমৃষ্যকারিতার

পরিণামে, তৎকাল-শ্রেষ্ঠ পৃথিবীর মধ্যে বিশাল-সাম্রাজ্য নি-চিহ্ন হইয়া গেল। আজি তাহার নাম গন্ধও দেখিতে নাই,—মোগল সাম্রাজ্য ধূলিকণার ন্যায় অদৃশ্য, মোগল-বংশ *'ডোডো' পক্ষীর ন্যায় পৃথিবীর পৃষ্ঠে বিলুপ্ত !!

আওরঙ্গজেবে অবশ্যই রাজনীতিক ক্ষেত্রে হিন্দুর নিকট কোন কোন বিষয়ে নিন্দনীয়, একথা আমরা মুক্ত-কণ্ঠে স্বীকার করিতে বাধ্য। কিন্তু তাই বলিয়া বঙ্কিম বাবু তাঁহার 'রাজসিংহ' উপন্যাসে উক্ত সম্রাটের পবিত্র গার্হস্থ্য-জীবনের যে কলঙ্ক-ঘোষণা করিয়াছেন, তাহাতে কোন ক্রমেই আমরা এক-মত হইতে পারি না। তিনি সত্য সত্যই সে প্রকৃতির লোক ছিলেন না। তাঁহার জীবন-চরিত গ্রন্থ এখনও বিস্তর বর্ত্তমান। সে সমস্ত গ্রন্থে সেরূপ ধরণের কোন কিছুর ঘুণাক্ষর আভাসও নাই। তিনি মুসলমান সমাজের নিকট অতি শুদ্ধাচারী, সাত্ত্বিক, চরিত্র-বান, ঋষি-তুল্য-ধর্ম্ম-নিষ্ঠ নরপতি বলিয়া একাল সেকাল পরিচিত। তাঁহার চরিত্রে বঙ্কিম বাবুর নৃশংস-তুলিকাবিন্যাসের সামান্য পৈশাচিক অপবিত্রতার স্পর্শমাত্রও আমাদের হৃদয়ে মর্ম্ম-জ্বালার সঞ্চার করে,—অন্তঃকরণ বিষাদ ভারে নিতান্ত বিকলিত হইয়া পড়ে। কাহারও গার্হস্থ্য-জীবনের অলীক কল্পনাপ্রসূত কলঙ্ক-ঘোষণার ন্যায় নৃশংসতা, পৃথিবীতে অন্য কিছু আছে বলিয়া আমাদের বিবেচনা হয় না। একজন সম্রাট্, তিনি স্বজাতি হউন না কেন, রাজ্য-শাসন-সংক্রান্ত শত সহস্র কলঙ্কে কলঙ্কিত হইলেও তাহা তত স্বজাতীয়ের পক্ষে মর্ম্মদাহকর যন্ত্রণাদায়ক হইতে পারে না। সেরূপ অপরাধ, রাজ্যনিয়ন্তার পক্ষে এক প্রকার অখণ্ডনীয় বিধি-লিপি বলিয়াই অনেকস্থলে প্রমাণিত। কিন্তু অন্য পক্ষে যাহা মানুষের একমাত্র মনুষ্যজীবনের গৌরব, এমন গার্হস্থ্যজীবনের পবিত্রতায় অযথা

---

* 'Do-do'.

কলঙ্কারোপ দেখিলে, প্রত্যেক স্বজাতীয়েরই তাহাতে মর্ম্মদাহ গাত্রজ্বালার উদ্রেক হইবার বিশেষ সম্ভাবনা। বঙ্কিম বাবু, 'রাজসিংহ' গ্রন্থের দ্বিতীয় খণ্ড, পঞ্চম পরিচ্ছেদে লিখিয়াছেন ;—"এই সকল অসাধারণ গুণ থাকিতেও সেই জগৎপ্রথিত-নামা রাজাধিরাজ, আপনার জগৎপ্রথিত সাম্রাজ্য এক প্রকার ধ্বংস করিয়া মানবলীলা সংবরণ করেন। ইহার একমাত্র কারণ, আওরঙ্গজেব মহা পাপিষ্ঠ ছিলেন। * * * *
* * * * * * * * * *
তাঁহার মহিষীও অসংখ্য,—আর সরার বিধানের সঙ্গে সম্বন্ধ-শূন্যা বেতন-ভোগিণী বিলাসিনীও অসংখ্য।"

বঙ্কিম বাবুর পুস্তকের উদ্ধৃতাংশে আমরা অনেকটা 'গ্যাপ্' ফেলিয়া দিলাম। সে স্থানগুলির বর্ণনা এমনই কর্ণ-বিস্ফোটক যে, তাহা শুনিতেও পাপ আছে। আমরা আওরঙ্গজেব সম্বন্ধে তেমন কথা, পূর্ব্বে কোথাও পড়িয়াছি বা শুনিয়াছি, এমন মনে হয় না। সে সমস্ত নূতন কথা। এমনকি পড়িতে গেলে, লোমহর্ষণ উপস্থিত হয়,—নরকের কল্পিতচিত্র যেন অন্তঃকরণে অলক্ষিতে ফুটিয়া ফুটিয়া কল্পনার বিভীষিকায় আত্ম-হারা করিয়া ফেলে! 'তওবা' 'তওবা' করিয়া কর্ণ-রন্ধ্রে, অজ্ঞাতসারে হস্ত-স্পর্শ, অঙ্গুলি-বিন্যাস না করিয়া পারা যায় না। এমনও কি বর্ণনা মানুষের লেখনীতে অন্য মানুষের সম্পর্কে সম্ভব? এ ধারণা আমাদের ছিল না,—এ বোধ এত দিনও জন্মে নাই, এই তাহার প্রথম সূচনা। আওরঙ্গজেব কি সত্য সত্যই এরূপ নর-পিশাচ, রাক্ষস-স্বভাব মানুষ ছিলেন? হায়! মৃত ব্যক্তির কুৎসা কি এমন ভীবৎস ভাবেই পৃথিবীতে রটিত হয়? এইরূপই নাকি জীবিতদিগের পক্ষে মৃত ব্যক্তিগণের স্মরণে (tribute) দানের ব্যবস্থা? কবি সেক্সপীর, যথার্থই লিখিয়াছেন,—মানুষের সৎ-ক্রিয়া

তাঁহাদের অস্থি পঞ্জরের সহিত একত্র সমাহিত হয়,—থাকে কেবল তাহাদের কৃত দুষ্ক্রিয়ার রটনা !! এমন করিয়া ঢোল সহরতে মৃত ব্যক্তির কুৎসা রটনা, জীবিতের পক্ষে সম্পূর্ণ অনুচিত। বঙ্কিম বাবুর এরূপ মতি-গতি হইবে, ইহা স্বপ্নেরও অগোচর।

সত্য বটে; বঙ্কিম বাবু 'রাজসিংহে'র উপসংহারে আওরঙ্গজেবের কতকটা গুণপনা প্রকাশ করিয়া 'মধুরেণ সমাপয়েৎ' নিয়মের অনুসরণ করিয়াছেন। কিন্তু নিয়ম রক্ষাই মাত্র। সে এক প্রকার গোড়ায় কাটিয়া মাথায় জলের ধারানি। তাহাতে উন্মূলিতের পুনরুজ্জীবনের ভরসা অতি কম। বঙ্কিম বাবু নিশ্চয়ই 'আরঙ্গজেব'কে আফ্রিকার বন-বিহারী ধাবন-কূর্দ্দন-পটু, বিকট-মূর্ত্তি আরঙ্গ-গাউটাঙ্গ (Ourang-goutang) সাজাইয়াছেন ! তবে অঙ্গের গঠনায় বর্ণনা, একেবারে সেরূপ করেন নাই। ইহা না করাই অন্যায় হইয়াছে। সেরূপ করিলেই ভাল হইত। মানুষের লিষ্ট হইতে তাহাকে 'এবলিষ্ট' করিয়া স্বভাবে, আকারে, ভাবভঙ্গিতে মূর্ত্তিমান আউরাং-গাউটাং সাজাইলেই মুসলমান সমাজের পক্ষে আরও গৌরবের বিষয় হইত। মানুষের ঠাটে রাখিয়া দারুণ লেখনী-কষাঘাতে মারিয়া কাঠ কাঠ করিয়া ফেলা ভাল হয় নাই। মৃতের উপর প্রহার,—তাহাতে আর মৃতের ক্ষতি কি ? বরং প্রহার্ত্তার হস্তব্যথা জন্মে। মৃত, তাহার জন্য ভ্রূক্ষেপও করে না। আত্মা এমনই রাজ্যের চিরস্থায়ী বাসী হয়, যেখানে পৃথিবীর কোনও শক্তিরই তর্জ্জন, গর্জ্জন, হুঙ্কার, ভ্রূকুটি, সিংহনাদ, লম্ফ, ঝম্প, বীরদাপ, তাহাকে স্পর্শ করিতে পারে না,—কামানের গুরুগম্ভীর ধ্বনি, অশনির ঘর্ঘর নির্ঘোষ, কড় কড় নিনাদ, সপ্ততাল আকাশের এক তাল ভাঙ্গিয়া উঠিতে না উঠিতেই শূন্যে মিলাইয়া যায় !! তাহাতে আর মৃত-ব্যক্তির কি আসে

যায়? তবে লেখনী-কষাঘাত প্রহারকের মাত্র, তাহাতে নিজ চরিত্র, মাহাত্ম্য প্রকাশ পায়। বঙ্কিম বাবুর ন্যায় একজন কৃত-বিদ্য, ধর্ম্ম-প্রবীণ জ্ঞানী লোকের লেখনীমুখে কখনই আমরা 'রাজসিংহের' প্রথম পরিচ্ছেদে ("চিত্রে-চরণ") শ্রীমতী অঙ্গনা দেবীর (চঞ্চলকুমারীর) চরণ-প্রহার-চিত্র অঙ্কিত দেখিতে স্বপ্নেও আশা করি নাই। বঙ্কিম বাবু, চঞ্চলকুমারীর কৌমার্য্যের অতি আশ্চর্য্য চিত্ত-চঞ্চলতারই পরিচয় দিয়াছেন,—যাহা আমরা কখনই দেখিবার আশা করিতে পারি নাই! বিশেষতঃ আমাদের একজন উপযুক্ত প্রতিবেশী হিন্দুর লেখনী হইতে তাহা আশা করিবারও তেমন উপযুক্ত কারণ নাই।

সুখের বিষয়, এক বঙ্কিম বাবু ভিন্ন অন্য হিন্দু লেখক মহাত্মাগণ, মুসলমান-জাতীয়-চিত্রাঙ্কনে সেরূপ কীর্ত্তিমত্তা, সহৃদয়তার পরিচয় দেন নাই। সামান্য দুই একজন থাকিলেও তাহা গণনার বিষয় নয়।

মোটের উপর, আওরঙ্গজেবের স্বরূপ পরিচয় স্থান—ইতিহাস নয় এবং উপন্যাসও নয়। যদি কাহারও সে সন্ধান করিতে ইচ্ছা হয়, তবে অন্যত্র তাহা খুঁজিবেন। মৌলিক তাৎকালিক প্রামাণিক গ্রন্থ অনুসন্ধান করিলে, সে উদ্দেশ্য সফল হইতে পারে। কিন্তু সেরূপ প্রবৃত্তি কয় জনার হইবে? এখনও তেমন লোকের সংখ্যা সমাজে অতি কম। ভারতের সে দিন কবে আসিবে, এখনও তাহা কল্পনায় স্থান পায় না। যদি আসে তবে তাহা ভবিষ্যতের কথা, এবং সে ভবিষ্যতও সুদূর। আমরা ভারতীয় মুসলমান-শাসনের আর একটী কথা বলিতে ভুলিয়া গিয়াছি। সে কথা—মুসলমান ধর্ম্মের বিস্তার। মুসলমান শাসন যুগে ইস্লাম প্রচারের জন্য অবশ্য গভর্ণমেণ্টের পক্ষ হইতে কোন বেতন-ভোগী প্রচারক নিযুক্ত হয় নাই। ইতিহাসে সেরূপ কোন প্রমাণ নাই। তবে কিরূপে ভারতের

সর্ব্বত্র ইস্লামের এরূপ প্রচার হইল? এ প্রশ্ন অনেকেই করিতে পারেন এবং করাও অসম্ভব বা অসঙ্গত নব। রাজকৃষ্ণ বাবু তাঁহার ক্ষুদ্র ইতিহাসের ৫৮—৫৯ পৃষ্ঠায় এ বিষয়ের প্রাসঙ্গিক আলোচনা করিয়াছেন। তিনি অনুমান করেন, এবং অন্যান্য অনেকেরই সেইরূপ অনুমান যে, যে সমস্ত অনার্য্য জাতিগণ, পশ্চিম হইতে তাড়িত হইয়াছিল, তাহারাই হীনাবস্থা পরিত্যাগ করিয়া মুসলমানদিগের সময়ে দেশের রাজার সহিত সমধর্ম্মা হইতে গৌরবের বিষয় মনে করিয়াছিল। তাঁহার পুস্তক হইতে সে অংশের কিঞ্চিৎ উদ্ধৃত করিয়া দেওয়াই আমরা সঙ্গত মনে করি।

"মুসলমান ধর্ম্ম কিরূপে এদেশে এত বহু দূরব্যাপী হইয়াছে জানা যায় না। মুসলমান জমিদার ও জায়গীরদারদিগের প্রভাবে যে তাহাদিগের ধর্ম্মের অনেক দূর বিস্তার হইয়াছে, তাহার সন্দেহ নাই। কিন্তু গৌড়, মুরশিদাবাদ প্রভৃতি মুসলমান রাজধানী সন্নিহিত প্রদেশ অপেক্ষা রাজসাহী, বগুড়া, চট্টগ্রাম প্রভৃতি স্থানে অধিবাসীদিগের মধ্যে অধিক সংখ্যক মুসলমান। ইহাতে বুঝাইতেছে যে, বাহুবল অপেক্ষা অন্য কারণে মুসলমান ধর্ম্মের সহায়তা করিয়াছে।" ইহার পরই উপরোক্ত অনুমান। এই অনুমান অতি যুক্তি-সঙ্গত। কেননা, সমাজের মধ্যে ঘৃণিত সম্প্রদায়, রাজার সহিত সম-ধর্ম্মা হওয়া যে গৌরবের বিষয় এবং সুবিধাজনক মনে করিবে, ইহা আশ্চর্য্যের বিষয় নয়।

আমরা ইংরেজের আমলেও দেখিতে পাই, নিম্নশ্রেণীর হিন্দু, চণ্ডাল, বাগ্দী প্রভৃতি খৃষ্টীয়-ধর্ম্ম গ্রহণ করিতে অনেক সময়েই উৎসাহ প্রকাশ করে। এ দেশীয়দিগের মধ্যে শিক্ষিতের অপেক্ষা অশিক্ষিতদিগের মধ্যে খ্রীষ্ট ধর্ম্মে দীক্ষিত লোকের সংখ্যা অধিক। ইহাতে রাজকার্য্যে, রাজদ্বারে, অন্য ব্যাপারে অনুগ্রহ প্রত্যাশাও যথেষ্ট আছে। মুসলমান

যুগেও এইরূপ হইয়া থাকিবে। ভদ্রবংশীয় হিন্দুর বিধর্ম্ম গ্রহণের কথা সেরূপ শুনা যায় না। এদিকে মুসলমান সম্রাট্ কি অন্যান্য রাজপুরুষগণ সে বিষয়ে যে বল প্রয়োগ না করিবেন, তাহারই যথেষ্ট সম্ভাবনা। কেননা, ধর্ম্ম-শাস্ত্রে বল প্রয়োগে ধর্ম্ম-বিস্তার-পক্ষে স্পষ্ট নিষেধ আজ্ঞা রহিয়াছে। মুসলমানের 'কোরাণ' গ্রন্থে সেরূপ বিধি নাই। পরে যথাস্থানে এ বিষয়ের আলোচনা হইবে। আমরা ইতিহাসে যে দুই একটী নাম করিবার মত হিন্দুর ইস্লামধর্ম্ম গ্রহণের কথা শুনিতে পাই, তাহার কারণ অন্যরূপ। অনেকেই হয়, কোন কামিনীর প্রণয় বা রূপ-ফাঁদে পড়িয়া জাতি ধর্ম্ম হারাইয়াছেন; না হয়, উচ্চ রাজপদ-প্রাপ্তি, রাজদ্বারে অনুগ্রহ প্রত্যাশায় সেরূপ করিয়াছেন। ভারতের প্রসিদ্ধ সঙ্গীত-গুরু তানসেন, কালাপাহাড় প্রভৃতির ইস্লাম গ্রহণের কথা এইরূপ। এদেশে অনেক স্থানে পিরেলী ব্রাহ্মণের দল আছে; ইহাদিগেরও জাতিপাতের কথা শুনা যায়। কিন্তু বাহুবল প্রয়োগ তাহার কারণ নয়। মুসলমান নবাবগণের মধ্যে অনেকে হাস্য-পরিহাস-রসিক ছিলেন। হিন্দুগণ স্পর্শদোষ বড় মারাত্মক মনে করেন। তাহারা বাহ্য-আচারের বড়ই পক্ষপাতী। হয়ত, কথায় কথায় নবাবের সহিত কোন ব্রাহ্মণ পণ্ডিত বলিয়া ফেলিলেন, "ঘ্রাণেন অর্দ্ধ ভোজনং"। নবাবও মনে করিলেন, 'আচ্ছা তাহাই দেখা যাইবে'। একদিন খুব সমারোহের সহিত কোন উৎসবে নবাববাটীতে হিন্দুর অখাদ্য এমন কিছুরও আয়োজন হইল। মসলাযুক্ত রন্ধনের সৌরভে হয়ত নবাব-মহল ভোরপুর আমোদিত। অনেক হিন্দু, কায়স্থ, ব্রাহ্মণেরও নিমন্ত্রণ হইয়াছে,—বাটীতে আসিয়া পাণ তামাক সেবার নিমন্ত্রণ, অন্য কিছু নয়। হয়ত নবাব, হিন্দু ব্রাহ্মণ কায়স্থ দলবল, মোসাহেব লইয়া একটু পায়চারি করিতে আরম্ভ করিলেন। ক্রমে ক্রমে হয়ত বাবুরচী

খানার ফুল বাগানে উপস্থিত। বন্ধন-শালা হইতে পক্ক মাংস পলান্নের গন্ধে ফুলের বাগান ভুরভুর। তখন নবাব সাহেব বলিলেন, "মহাশয়গণ, এই যে গন্ধ, এ আপনাদের অখাদ্যের, আর সেদিন ত ভট্টাচার্য্য মহাশয় বাতলাইয়াছেন, "ঘ্রাণেন অর্দ্ধ ভোজনং"--ঘ্রাণ করিলেই অর্দ্ধেক খাওয়া! তবেই ত কেমন হইল। আর আপনাদের জাত নাই"। ব্রাহ্মণ পণ্ডিতগণ হয় ত দেখিলেন, তাইত, যাহা বলিয়াছেন, সেকথা আর উল্টান যায় না। 'আর কি নিজের ফাঁদে নিজে পড়িয়াই জাতটা মারা গেল! হায় কি সর্ব্বনাশ!!' এই বলিয়া জাতি দিলেন। ব্রাহ্মণ-ব্যবস্থাপক দলও তেমনই কঠোর বিধি-প্রচলনে চিরকাল প্রসিদ্ধ। এই প্রকারে দুই এক ব্রাহ্মণ পরিবারের হয়ত জাতিপাত হইয়া গেল।

ইহা ভিন্ন জোর জুলম করিয়া ইস্লামের বিস্তার হইয়াছে, এমন মনে করিবার কিছুই দেখা যায় না। আমরা এই ইংরেজ রাজত্বেও অনেক শিক্ষিত হিন্দুর ইংরেজ-জাতীয় আচার রীতিনীতির পক্ষপাতিতা প্রত্যক্ষ করিয়া থাকি। এ দেশীয় অনেক পাশ্চাত্য-শিক্ষায়-শিক্ষিত লোকই ইংরেজ-জাতীয় রীতিনীতির নিতান্ত স্তাবক। এরূপ লোকের সংখ্যা পূর্ব্বে বেশী ছিল, এখন ক্রমে ক্রমে অল্প হইয়া পড়িতেছে। অনেকেই হ্যাট্ কোট, জামা জোড়া, চশমা পরিয়া ইংরেজের ভাবভঙ্গী অনুকরণ করিতে নিতান্ত ইচ্ছুক। কিন্তু ইংরেজেরা শুদ্ধ পোষাকে ভুলিয়া বাঙ্গালীকে দলে মিশান না। তাঁহারা, যতই কেন পোষাক পরিচ্ছেদের অনুকরণ হউক, রংটা ফর্সা ঢংটি সম্পূর্ণ বিলেতী না হইলে আর কাহাকেও দলে মিশাইতে চান না। মুসলমানের এটুকু ছিল না। একবার 'কলেমা' পড়িলেই সম্পূর্ণ আপনার করিয়া লইতেন। কিন্তু এখন এত চেষ্টায়ও কোন হিন্দু বাহ্য-জাতির সম্পর্ক থাকুক কতকটাও আপনার হইতে

পারেন না। দ্বিজেন্দ্রলাল রায়ের গানেও হিন্দুর ইংরেজ-অনুকরণ-প্রবণতার সুন্দর ছবি আঁকা আছে। যথা ;—

আমরা বিলাতি ধরণে হাসি,
আমরা ফরাসি ধরণে কাশি,
আমরা পা ফাঁক করিয়া সিগারেট খেতে
বড্ডই ভাল বাসি!

* * * * * * * *

* * * * * * * *

আমাদের সাহেবিয়ানার বাধা,
এই যে রংটা হয় না সাদা,
তবু চেষ্টার ক্রটী নাই—'ভিনোলিয়া',
মাখি রোজ গাদা গাদা॥ 'ইত্যাদি'

( বিলাত ফের্ত্তা )

বাবু দ্বিজেন্দ্রলাল রায়ের উক্ত গান, বঙ্কিম বাবুর 'ইংরেজ স্তোত্র', 'লোক রহস্যে'র অন্তর্গত 'বাবু' পদ্ম, 'নবীনা প্রবীণা' এ সমস্তই বাঙ্গালী হিন্দুগণের ইংরেজ জাতীয় রীতিনীতির অনুবর্ত্তিতার জলন্ত চিত্র। পূর্ব্বে মুসলমানদিগের সৌভাগ্য সময়ে, তাহাদের রাজত্ব যুগে, অনেক হিন্দুই যে সেরূপ মুসলমান রীতিনীতির পক্ষপাতী এবং রাজদ্বারে অনুগ্রহ-প্রত্যাশায় ইস্‌লাম ধর্ম্মে দীক্ষিত হইবার জন্য উৎসাহিত হইবেন, একথা আর আশ্চর্য্য কি?

সে যাহা হউক, আমরা এই পুস্তকে মুসলমান-রাজত্বের এতদধিক আলোচনা করিবার আর সুযোগ পাইতেছি না। পুস্তকের কলেবর বৃদ্ধির আশঙ্কাই প্রধান বাধা। উপসংহারে আর কিঞ্চিৎ বক্তব্য প্রকাশ

করিয়াই এ পরিচ্ছেদ শেষ করিব। শাসন মাত্রের সহিতই কঠোরতার বোধ, আনুষঙ্গিক। কোন প্রকার শাসনই শাসিতের পক্ষে তেমন প্রীতিকর নয়। পিতা, মাতা, অভিভাবকের শাসন পুত্রের নিকট তেমন নয়। শিক্ষকের কঠোরতা ছাত্রের পক্ষে বিরক্তিকর,—পরিণাম ভাল হইলেও সেইরূপ। গার্হস্থ্যজীবনে বাটীর কর্ত্তার শাসন পরিবারের অন্যান্য অনেকের পক্ষে জ্বালা-যন্ত্রণারই বিষয়। শাশুড়ীর শাসন, পুত্রবধূর নিকট রুচিকর নয়। অনেক শাশুড়ীই বউ-কাট্‌কী, এই অপবাদের হস্তে নিস্তার পান না। রাজ্য-শাসনও এইরূপ। স্বজাতীয় কি বিজাতীয় শাসন মাত্রই, শাসিতের পক্ষে বিরক্তিজনক। বিশেষতঃ বিজাতীয় বিধর্ম্মীর শাসন সেরূপ হইবে, তাহা আশ্চর্য্যেরই বিষয় নয়। হিন্দুগণ জগতের মধ্যে প্রসিদ্ধ আচার-নিষ্ঠ জাতি। তাহাদের মধ্যে এই যুগেও স্পর্শ দোষের প্রবল প্রভাব। ছোঁয়া-ছুঁত দোষের জন্য তাহারা বিধর্ম্মীর সংসর্গে অহরহ ত্যক্ত বিরক্ত। হিন্দুর নিতান্ত অদৃষ্ট মন্দ বলিয়াই বিদেশীয় বিধর্ম্মী জাতির শাসন বহুকাল এড়ায় না। তাহাতে আবার মুসলমানগণ যখন প্রথম এদেশে পদার্পণ করেন, তখন হিন্দুদিগের পূর্ব্ব অপরিচিত জাতির সহিত প্রথম সংসর্গ। হিন্দুদিগের পক্ষে মুসলমানের শাসন ভালই হউক বা মন্দই হউক, কিছুতেই রুচিজনক প্রীতিকর হইবার কোনই সম্ভবনা ছিল না। ফলেও তাহাই ঘটিয়াছিল। মুসলমান রাজত্বে হিন্দুর পক্ষে তেমন মারাত্মক কিছু ঘটিয়াছে বলিয়া যদি এখনও হিন্দুর ধারণা থাকে, তবে তাহা দুঃখেরই বিষয়।

শাসন মাত্রই যে শাসিতের পক্ষে অপ্রীতিকর, অসুবিধাজনক, ইহার প্রমাণ বঙ্কিম বাবুর "ভারতবর্ষের স্বাধীনতা ও পরাধীনতা" শীর্ষক মূল্যবান প্রবন্ধ। পাঠকগণের মধ্যে অনেকেই হয়ত সে প্রবন্ধ পাঠ করিয়া থাকি

বেন। যদি কেহ পড়িয়া না থাকেন, আমরা পাঠ করিতে অনুরোধ করি। তাহার দুই একটী স্থান আমরাও এস্থানে উদ্ধৃত করিয়া দিলাম। অন্নের মধ্যে উক্ত প্রবন্ধের শেষ অংশের এক স্থান এইরূপ,—'আধুনিক ভারতবর্ষ প্রভুগণ পীড়িত বটে, কিন্তু প্রাচীন ভারতও বড় ব্রাহ্মণ-পীড়িত ছিল। সে বিষয়ে বড় ইতর বিশেষ নাই। তবে, ব্রাহ্মণ ক্ষত্রিয়ের একটু সুখ ছিল।"

অন্যত্র,—"যেমন আধুনিক ভারতবর্ষে ইংলণ্ডের মঙ্গলের জন্য ভারতবর্ষের মঙ্গল কখন কখন নষ্ট হয়, তেমনি প্রাচীন ভারতে রাজার আত্ম-সুখের জন্য রাজ্যের মঙ্গল নষ্ট হইত। পৃথ্বীরাজ জয়চন্দ্রের কন্যা হরণ করিয়া আত্ম-সুখ বিধান করিলেন, তাহাতে উভয়ের মধ্যে সমরাগ্নি প্রজ্বলিত হইয়া উভয়ের অপ্রীতি ও তেজোহানি ঘটিতে লাগিল।"

অন্যত্র,—"ক্ষত্রিয়দিগের প্রাধান্য প্রাচীন ভারতে চিরকাল অপ্রতিহত ছিল না, ব্রাহ্মণদিগের গৌরব এক দিনের জন্য লঘু হয় নাই। বেদ-বিদ্বেষী বৌদ্ধদিগের সময়েও রাজকার্য্য ব্রাহ্মণদিগের হস্ত হইতে অন্য হস্তে যায় নাই;—কেননা, তাহারাই পণ্ডিত, সুশিক্ষিত এবং কার্য্যক্ষম। অতএব প্রাচীন ভারতে ব্রাহ্মণেরাই প্রকৃতরূপে রাজপুরুষ পদ বাচ্য। সুবিজ্ঞ লেখক বাবু তারাপ্রসাদ চট্টোপাধ্যায় 'বেঙ্গল মাগাজিনে' একটি প্রবন্ধে যথার্থই লিখিয়াছেন যে, ব্রাহ্মণেরাই প্রাচীন ভারতের ইংরেজ ছিলেন।"

অন্যত্র,—"ইংরেজদিগের কৃত রাজব্যবস্থানুসারে দেশী অপরাধীর জন্য এক বিচারালয়, বিলাতী অপরাধীর জন্য অন্য বিচারালয়।"

দেশীলোক ইংরেজ কর্ত্তৃক দণ্ডিত হইতে পারে, কিন্তু ইংরেজ দেশী বিচারক কর্ত্তৃক দণ্ডিত হইতে পারে না। ইহা ভিন্ন ব্যবস্থাগত বৈষম্য

আর বড় নাই। কিন্তু ইহা অপেক্ষা কত গুরুতর বৈষম্য ব্রাহ্মণরাজ্যে দেখা যায়। * * * * * *।
ব্রাহ্মণরাজ্যে শূদ্রহন্তা ব্রাহ্মণের এবং ব্রাহ্মণহন্তা শূদ্রের দণ্ডের কত বৈষম্য!! কে বলিবে, এ বিষয়ে প্রাচীন ভারতবর্ষ হইতে আধুনিক ভারতবর্ষ নিকৃষ্ট? ইংরেজের রাজ্যে যেমন ইংরেজলোক কর্ত্তৃক দণ্ডিত হইতে পারে না, প্রাচীন ভারতেও সেইরূপ ব্রাহ্মণ শূদ্র কর্ত্তৃক দণ্ডিত হইতে পারিত না। বাবু দ্বারকানাথ মিত্র প্রধানতম বিচারালয়ে বসিয়া আধুনিক ভারতবর্ষের মুখোজ্জ্বল করিয়াছেন,—'রামরাজ্যে' তিনি কোথা থাকিতেন? * * * * * *।
সাধারণতঃ কি বিচার, কি সৈন্যাপত্য, কি অন্যান্য প্রধান পদ সকল যে ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের হস্তে ছিল, তাহা প্রাচীন গ্রন্থাদি পাঠে বোধ হয়।"

অন্যত্র,—"অনেকেই বলিবেন, ইংরেজের প্রাধান্য এবং ব্রাহ্মণ ক্ষত্রিয়ের প্রাধান্যে সাদৃশ্য-কল্পনা সুকল্পনা নহে, কেননা ব্রাহ্মণ ক্ষত্রিয় শূদ্র-পীড়ক হইলেও স্বজাতি,—ইংরেজেরা ভিন্ন জাতি। ইহার এইরূপ উত্তর দিতে ইচ্ছা করে যে, যে পীড়িত হয়, তাহার পক্ষে স্বজাতির পীড়ন ও ভিন্ন পীড়ন উভয়ই সমান। স্বজাতীয়ের হস্তে পীড়া কিছু মিষ্ট, পরজাতীয়ের পীড়া কিছু তিক্ত লাগে, এমত বোধ হয় না। * * * *।
আধুনিক ভারতের জাতি-প্রাধান্যের স্থানে প্রাচীন ভারতে বর্ণ-প্রাধান্য ছিল। অধিকাংশ লোকের পক্ষে উভয়ই সমান।"

পাঠকগণ দেখিবেন, বঙ্কিম বাবু অন্যান্য প্রবন্ধেও প্রসঙ্গক্রমে ব্রাহ্মণদিগের প্রাচীনকালীয় অত্যাচার পীড়ার বহু উল্লেখ করিয়াছেন। তিনি অনেক স্থানেই ব্রাহ্মণদিগের জালের পর জাল বিস্তার, ফাঁদের পর ফাঁদ পাতার প্রসঙ্গ করিয়াছেন। সে জাল সে ফাঁদ পাতার বিরাম ছিল না,

যতদিন ব্রাহ্মণদিগের প্রাধান্য বজায় ছিল, এরূপও উল্লেখ করিয়াছেন। 'শব্দকল্পদ্রুম' নামক প্রধান সংস্কৃত অভিধান-গ্রন্থে প্রায়শ্চিত্ত বিধানের ঘটা দেখিলে স্তম্ভিত, হতবুদ্ধি হইতে হয়। সে সকলই প্রায় শূদ্রকে ফাঁদে আটকাইবার কল কৌশল।

এতৎ প্রসঙ্গে আমাদের আর অধিক বলিবার প্রয়োজন নাই। ইহাই যথেষ্ট। মোটের উপর কথা এই, শাসন-মাত্রই কঠোরতার সহিত নিত্য-সম্বন্ধে সম্বন্ধ। তাহা অল্পই কি, বেশীই কি, সে লেশ-স্পর্শ ছাড়া নয়। অনেকের ধারণা, ইংরেজদিগের দেশে, ইউরোপের অন্যান্য রাজ্যে, রাজকীয় শাসন-পদ্ধতি, ব্যবস্থা, রাজনীতি প্রভৃতি সাম্যবাদের মধুরিমায় জড়িত। কিন্তু যদি কাহারও এরূপ ধারণা থাকে, তবে তাহা একেবারে ভ্রম-প্রমাদ শূন্য নয়। এখন যেমন তেমন হউক, পূর্ব্বে সেরূপ কখনই ছিল না। নরম্যানেরা যখন ইংলণ্ডে প্রথম আধিপত্য স্থাপন করেন, তখন তাঁহরা বিদেশীয়। কালে ইংলণ্ডের পুরাতন জাতির সহিত তাহাদের সংমিশ্রণ ঘটিয়াছিল, কিন্তু তাহা প্রথম প্রথম নয়। এমনকি, নরমান্ ও ইংরেজের তাৎকালিক বৈষম্য অতি অপূর্ব্ব ছিল। নমুনা দেখুন ;—

"প্রথম প্রথম নর্ম্মাণ অধিকারে ইংরেজ জাতির বিশেষ কষ্ট হয়। রাজ্যের প্রধান প্রধান পদ ও জমিদারী কেবল নর্ম্মাণদিগের ভোগ্য ছিল। রাজ-সভায় নর্ম্মাণদিগের আধিপত্য, বিচারালয়ে নর্ম্মাণ-ফ্রেঞ্চ ভাষা, সমাজের নর্ম্মাণদিগের রীতিনীতি ;—লোকের বোধ হইল যেন অচিরে ইংরেজ জাতির স্বতন্ত্র অস্তিত্ব একেবারে বিলুপ্ত হইয়া যাইবে। কোন অন্যায় দোষারোপ হইতে আত্ম-সমর্থন করিতে হইলে, নর্ম্মাণ-ভদ্র-লোকেরা—"আমি যেন তাহা হইলে ইংরেজ হই, আপনি কি আমাকে ইংরেজ মনে করিয়াছেন ?" ইত্যাদি ঘৃণা-ব্যঞ্জক বাক্য ব্যবহার করিতেন।

ইহাতেই দেখা যায়, তৎকালে ইংরেজ জাতির কতদূর শোচনীয় অবস্থা হইয়াছিল।" ( বাবু ঈশানচন্দ্র ঘোষ কৃত "ইংলণ্ডের ইতিহাস")

অথচ অনেকেই জানেন, ইংরেজ ও নর্ম্মাণ উভয় জাতীয়েরাই টিউটন্ বংশ সম্ভূত। প্রভেদের মধ্যে নর্ম্মাণেরা শাসকজাতি, ইংরেজেরা শাসিত। এইরূপ বৈষম্য সকল দেশেই রাজ-জাতি ও শাসিত সম্প্রদায়ের মধ্যে চিরকাল বিদ্যমান। কিন্তু সুখের বিষয় মুসলমান, হিন্দুর পক্ষে বিদেশীয়, বিধর্ম্মী হইলেও এতদূর বৈষম্য-কলঙ্কে তাহারা কলঙ্কিত নয়।

আমাদের ইচ্ছা ছিল, ইংলণ্ডীয় ইতিহাসের কিছু সবিস্তার আলোচনা করি। কিন্তু দুর্ভাগ্যবশতঃ আমরা তাহা পারিলাম না। সেরূপ করিতে হইলে গ্রন্থের কলেবর অনেক পরিমাণে বাড়িয়া যাইবে। তাই আমরা সেরূপ উদ্যম হইতে নিরস্ত হইলাম। পাঠকগণের মধ্যে যাঁহারা ইংরেজী না জানেন, তাঁহারা কৌতূহল নিবৃত্তির জন্য উপরোক্ত বাঙ্গালায় রচিত ঈশান বাবুর 'ইংলণ্ডের সংক্ষিপ্ত ইতিহাস' পুস্তক খানি পাঠ করিয়া দেখিবেন। তাহা হইলে দেখিতে পাইবেন, অনেক ইউরোপীয় রাজ্যের ইতিহাসের প্রত্যেক কাণ্ডে, প্রত্যেক পর্ব্বে, কিরূপ অপরূপ লোমহর্ষণ ঘটনার বিবরণ। তাহার অনুরূপ অন্য কোন দেশীয় ইতিহাসে মিলিবে কি না সন্দেহ। যদি মিলে, তবে তাহা প্রাচ্য ভূভাগের কোন দেশে নয়, সে কেবল পাশ্চাত্য-ভূভাগেরই জলবায়ুর গুণে সে দেশেরই নূতন জিনিষ। ইউরোপের ইতিহাসে খুঁজিলে অবশ্য তাহা মিলিবার সম্ভাবনা। এদেশে বখ্‌তিয়ার খিলিজী যখন বাঙ্গালার অধিপতি, তখন ইংলণ্ডের সম-সাময়িক সম্রাট্, প্লাণ্টাগিনেট্ বংশীয় জন্। এই জন্ কিরূপ প্রকৃতির নরপতি ছিলেন, তাহা ইলংণ্ডীয় ইতিহাস পাঠকমাত্রেই অবগত আছেন। ইনি জমিদার প্রজা, সকলের প্রতি সমভাবে অত্যাচারের পরাকাষ্ঠা প্রদর্শন

করিয়া ইতিহাসে চিরস্মরণীয় হইয়া রহিয়াছেন। ইঁহারই অত্যাচারের ফল স্বরূপ, ইংলণ্ডের প্রজাসাধারণের স্বাতন্ত্র্যের চিরস্থায়ী সনন্দ—ম্যাগনা-কার্টার সৃষ্টি (Magna charta)। এই জনের সময়ে পোপের অত্যাচারও কম ছিল না। পোপ্, পাশ্চাত্য ভূভাগের ধর্ম্মজগতের দণ্ডমুণ্ডকর্ত্তা। রাজার অত্যাচারের অপেক্ষাও অনেক সময়ে পোপের অত্যাচার অধিক ছিল। ইউরোপের ইতিহাস, অদ্ভুত রামায়ণের ন্যায় সপ্তদশকাণ্ডের অভিনয় চিত্র। * সে বিচিত্র কাণ্ডাকাণ্ডের তুলনা, এই বিশাল ব্রহ্মাণ্ডের কুত্রাপি মিলিবার নয়। এই ভূভাগে রাজা, প্রজা, চিনিবার সাধ্য নাই। কখনও রাজা প্রবল হইয়া প্রজা-দলন-ব্রতে ব্রতী, কখনও বা প্রজা প্রবল হইয়া রাজার সমূল বংশোচ্ছেদনে নিযুক্ত। সর্ব্বত্রই অদ্ভুত কাণ্ড! ইংলণ্ডের ইতিহাসও এ কলঙ্কের স্পর্শ-শূন্য নয়। তাহাতেও এরূপ অভিনয় যথেষ্ট আছে। রাজা প্রজায় অহঃরহ যুদ্ধ। যুদ্ধের প্রায়ই অবসান নাই। গৃহ-বিবাদের অস্ত্র ঝন্‌ঝনায় ইউরোপ প্রতিধ্বনিত। কখন বা প্রজা রাজার মুকুট কাড়িয়া লইতেছে,—তাঁহাকে শূলে চড়াই-তেছে,—ফাঁসিকাঠে ঝুলাইতেছে; আবার কখনওবা রাজা প্রজা-দলনের 'ক্রুশেড্' ঘোষণা করিয়া নরশোণিতস্রাবে রক্তের নদী বহাইয়া দিতেছেন। প্রথম ষ্টুয়ার্ট চার্লস, একাদশ বর্ষকাল বিনা পার্লিয়ামেণ্টে রাজত্ব করেন। সে সময়ের অত্যাচার কি ভীষণ, তাহা বলিবার নয়। জমিদার, প্রজা, ধনী, নির্ধন, মজুর, কৃষী, কেহই সেই ভীষণ অত্যাচারের হস্ত হইতে নিস্কৃতি পায় নাই। এই কারণে প্রজাসাধারণ সমবেত হইয়া, একযোগে তাঁহার প্রাণ-বিনাশ করে। রাজার মুণ্ডপাতের ব্যবস্থা ভারতে কোন যুগেই ছিল না এবং আশা করি, কখনও সংঘটিত হইবে না।

---

* মূল রামায়ণ সপ্তকাণ্ডে পূর্ণ।

ভারতবর্ষে আওরঙ্গজেব একমাত্র ভ্রাতৃ-বধের কলঙ্কে কলঙ্কিত, ইংলণ্ডের ইতিহাসে, সেইরূপ শত শত আওরঙ্গজেবের কীর্ত্তি-কাহিনী পরিপূর্ণ। রাজা জন্, তাঁহার সিংহাসনারোহণের পর, প্রথমতঃ দুই ভ্রাতুষ্পুত্রের কারা-নিক্ষেপ ব্যবস্থা করেন এবং পরে তাঁহাদের গুপ্তহত্যা সাধন করেন। এইরূপ আরও কতজন,—সে সকলের নাম করিতেও আতঙ্ক উপস্থিত হয়। ইংলণ্ডের ইতিহাসে ক্যাথলিক্, প্রোটেষ্টাণ্ট, পিউরিটান্ প্রভৃতি ধর্ম্ম-সম্প্রদায়ের পরস্পর লোমহর্ষণ রক্তারক্তি কাণ্ডের বর্ণনায় স্তম্ভিত হইতে হয়। এমন কি রাজারা পর্য্যন্ত কোন সম্প্রদায়ের পক্ষে, কোন সম্প্রদায়ের বা বিপক্ষে। কখন বা রাজাই কোন সম্প্রদায়-বিশেষের নির্য্যাতনে নিযুক্ত। ব্লাডী, মেরীর রাজত্বকালে, ক্যাথলিক্ ও প্রোটেষ্টাণ্টদিগের বিবাদ চরমে উপনীত হইয়াছিল। এই সময়ে নৃশংস রাক্ষসী নরমাংসাশিনী ডাকিনী তুল্য মেরীর নিষ্ঠুরতায়, কত শত প্রোটেষ্টাণ্ট একমাত্র ধর্ম্ম-বৈষম্যের জন্য জীবন্ত অগ্নিকুণ্ডে নিক্ষিপ্ত হইয়াছিল! সে ভীষণ কাণ্ডের বর্ণনা করিতেও হৃদয়স্থিত শোণিত-কোষের রক্ত শুকাইয়া যায়; প্রতি শিরায়, প্রতি ধমনীতে বৈদ্যুতিক-শক্তির সঞ্চার হইয়া শরীর মন অবসন্ন হইয়া পড়ে, গাত্রে কণ্টকিত শিমূলের ন্যায় রোমাঞ্চ সঞ্চার হয়!! ষোড়শ ও সপ্তদশ শতাব্দীর ইংলণ্ডীয় রাজাদিগের প্রকৃতি প্রায়ই এইরূপ।

সপ্তম ও অষ্টম হেন্‌রীর অত্যাচারও কম ছিল না। অষ্টম হেন্‌রীর দাম্পত্য-বিধির লঙ্ঘন কাহিনী অতি অদ্ভুত। তিনি মহিষীর পর মহিষীর পাণিগ্রহণ করিতেছেন, আবার খামখেয়ালের বশে এক একটীকে শালে শূলে চড়াইতেছেন। কেহই তাঁহার স্থির অঙ্কলক্ষ্মীর সৌভাগ্যভোগে সুখী নহেন। জেমস ষ্টুয়াটের রাজনীতিই বা কি অদ্ভুত ছিল!! রাজাই

সর্ব্বেসর্ব্বা, প্রজা মাত্র তাঁহার সুখ-সাধন,—প্রজার মঙ্গলামঙ্গলের প্রতি দৃষ্টি—রাজকর্ত্তব্যের বাহির। শাসন, শোষণ, পেষণে প্রজার সর্ব্বস্ব হরণ করিয়া রাজার বিলাসব্যসন চরিতার্থ করাই যেন জেম্‌স ষ্টুয়ার্টের মতে রাজ-বিধি। তবে অষ্টাদশ ও উনবিংশ শতাব্দীর ইংলণ্ডীয় সম্রাটগণ সুসভ্য রাজ-সংস্করণ। এই সময়ের রাজারা অনেকেই প্রজারঞ্জক, প্রজার সুখের জন্য লালায়িত। ইংলণ্ডে যে সমস্ত রাজ্ঞী শাসনদণ্ডের পরিচালনা করিয়াছেন, তন্মধ্যে মাননীয়া চিরস্মরণীয়া ভিক্টোরিয়ার স্বভাবেই ভারতীয় নারীচরিত্রের কোমলতা, কমনীয়তা স্নেহ-বাৎসল্য, দয়া, মমতা প্রস্ফুট জাজ্বল্যমান। অপরাপর রাজ্ঞী মাত্রই যেন পৌরুষভাবের জীবন্ত মূর্ত্তি ছিল। নারী-স্বভাবোচিত পবিত্র স্নেহ বাৎসল্যভাব, যেন তাঁহাদের স্বভাবে তেমন প্রকাশ পায় না। যাহা হউক, বর্ত্তমান সময়ের ইংলণ্ডীয় সম্রাটগণ এবং পূর্ব্বযুগের তদ্দেশীয় নিয়ন্তাগণে অনেক প্রভেদ,—একটু আধটু নয়—আকাশ পাতাল। সে তুলনায় মুসলমান সম্রাটগণ দেবতা (ফেরেস্তা) তুল্য। যাহা হউক, আমরা এইখানে এই পরিচ্ছেদের উপসংহার করিলাম। এই পুস্তকের ইহাই যথেষ্ট—এইরূপ আমাদের বিবেচনা।

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## হিন্দু-মুসলমানের প্রাচীন জাতীয়-গৌরব।

প্রথমতঃ হিন্দু জাতিরই গৌরবের কথা আলোচনা করিতে হয়। হিন্দুগণ—আর্য্যবংশধর। আর্য্যজাতি অতি প্রাচীন, পৃথিবীর মধ্যে সর্ব্বোপরি এবং সর্ব্বাংশে শ্রেষ্ঠ। আর্য্য জাতির শাখা প্রশাখা বহু এবং পৃথিবীর নানা স্থানে বিকীর্ণ। পাশ্চাত্য পণ্ডিতগণের অনুসন্ধান-ফলে স্থিরীকৃত হইয়াছে যে, আর্য্য জাতির আদিম বাসস্থান পারস্যের নিকটবর্ত্তী কোন প্রদেশে ছিল। সেখান হইতে আর্য্যগণ বহু শাখায় নানা দেশে বিক্ষিপ্ত হইয়া পড়েন। তন্মধ্যে এক শাখা ভারতে উপনীত হন এবং তথাকার জলবায়ুর গুণে মুগ্ধ হইয়া সেই খানেই বসবাস স্থাপন করেন। হিন্দু, গ্রীক্, রোমক, ফরাসী প্রভৃতি জাতি, যাঁহারা বর্ত্তমান যুগে আর্য্য জাতি বলিয়া পরিচিত, তাঁহারা সকলেই যে কোন দূরবর্ত্তী অতীত কালে একত্র এক স্থানে বাস করিতেন, ইহা প্রমাণিত হইয়াছে।

এই সমস্ত জাতির ভাষায় অনেক মৌলিক সৌসাদৃশ্য আছে। ইহা হইতে সিদ্ধ হইয়াছে, কোন না কোন কালে, সে কাল যতই দূরবর্ত্তী হউক, তাঁহরা একই প্রদেশের অধিবাসী ছিলেন। কালে যে কোন কারণে—বংশ-বৃদ্ধির সঙ্গে সঙ্গে, কি গৃহবিবাদের ফলে, তাঁহারা নানা স্থানে ছড়াইয়া পড়েন। ভারতীয় আর্য্যগণ, হিন্দু বলিয়া পরিচিত। ইঁহাদের মধ্যে চারি বর্ণের প্রাধান্য,—ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র। তন্মধ্যে ব্রাহ্মণেরাই আবার সর্ব্বোপরি। প্রথম প্রথম আর্য্যদিগের ভারতাধিকৃত স্থান, অতি অল্প পরিসরই ছিল। তাঁহারা বহু কাল স্বরস্বতী ও দৃষদ্বতী নদীদ্বয়-ব্যবধান-প্রদেশের অধিবাসী থাকেন। অনেক দিন এই সীমার

বহির্ভাগে তাঁহাদের অধিকারের প্রসার হয় নাই। যে স্থান তাঁহারা প্রথম অধিকার ভুক্ত করিয়া বাস করেন, তাহা আর্য্যবর্ত্ত নামে পরিচিত। আর্য্যগণের ভারতাগমনের পূর্ব্বে, ভারতে অনার্য্যদিগেরই প্রাধান্য ছিল। আর্য্যদিগকে ভারতের আধিকার লইয়া যে অনার্য্যদিগের সহিত যুদ্ধ-বিগ্রহ রণরঙ্গে ব্যাপৃত হইতে হইয়াছিল, সে কথা বলা বাহুল্য। একান্ত পরমেশ্বরের অনুগ্রহেই আর্য্য হিন্দুগণ,এমনই এক দেশে পদার্পণ করেন— যাহা চিরকাল সুজলা, সুফলা, শস্য-শ্যামলা এবং প্রকৃতির অজস্র কৃপা-বর্ষিত-রত্ন-প্রসবিনী ভূমি। এমন কি, সকল জাতিরই লোভের পাত্রী। এরূপ আশ্রিত-বৎসলা ধাত্রীর শান্তিময় অঙ্কে স্থান পাইয়া, চিন্তাশীল সভ্য জাতি মাত্রেরই জ্ঞান-চর্চ্চার দিকে প্রবৃত্তি ধাবিত হওয়া নিতান্ত স্বাভাবিক। দুর্ব্বার অন্নচিন্তা হইতে নিষ্কৃতি পাইয়া, আর্য্যগণ এ দেশে পদার্পণ অবধি জ্ঞানানুশীলনে ব্রতী হন। জ্ঞানানুশীলনে ব্রাহ্মণ পণ্ডিত মণ্ডলীর স্বাভাবিক প্রবৃত্তি নিতান্ত প্রবলা বলিয়াই বোধ হয়। ভারতবর্ষ, একমাত্র ব্রাহ্মণগণের কল্যাণেই একাল সেকাল দুর্নিবার-জ্ঞান-পিপাসু-গণের লীলা ভূমি। ফলকথা, আর্য্য হিন্দুগণের প্রাচীন গৌরব যথেষ্টই ছিল, তাঁহাদের রাজ-রাজ্য, ধন-ঐশ্বর্য্য, বিদ্যা-বুদ্ধি, শিক্ষা-দীক্ষা, জ্ঞান-গৌরব, কিছুরই অভাব ছিল না। এই ভারতবর্ষেই ব্রাহ্মণ মণ্ডলীর কল্যাণে, অপূর্ব্ব ষড়দর্শন, ন্যায়, স্মৃতি, শ্রুতি, বেদ,(১)তন্ত্র,'জ্যোতিষ, গণিত প্রভৃতি নানা শাস্ত্রের সৃষ্টি। ব্রাহ্মণগণ, ব্রহ্ম(২) চর্য্যার মঙ্গলময় আশ্রয়ের(২) জ্ঞান সোপানের উচ্চ সীমায় উপনীত হইয়াছিলেন। এক ব্রহ্মণ্য-যুগে ভারতে যে সমস্ত শাস্ত্র-তত্ত্ব উদ্ভাবিত হইয়াছে, পৃথিবীর কোন দেশেই তাহার তুলনা নাই। বর্ণের মধ্যে ব্রাহ্মণ সম্প্রদায়, জ্ঞান চর্চ্চাকেই জীবনের পরমার্গ জ্ঞান করিয়া তদ্বিষয়ের অনুশীলনের পরাকাষ্ঠা প্রদর্শন

করিয়া গিয়াছেন। গভীর তত্ত্বোদ্ঘাটনে, নিগূঢ় শাস্ত্রালোচনায় তাঁহাদের সমকক্ষ পৃথিবীতে মিলিবে কি না সন্দেহ। ব্রাহ্মণগণ, জীবনে বিড়ম্বনার অধিক বিড়ম্বনা, দুঃখের অধিক দুঃখ, গ্লানির অধিক গ্লানি, ভিক্ষাবৃত্তি মাত্র অবলম্বন করিয়া কেবলই জ্ঞান-পীযূষামৃত পানেই একাল সেকাল মোহিত,—পার্থিব-ভোগ-মাত্র অসার জ্ঞানে সেই রসেই ভোর,—সেই বিমল আনন্দ-কন্দ রাজ্যেরই চির অধিবাসী !! এ কারণে জ্ঞান রাজ্যে হিন্দু ব্রাহ্মণ-মণ্ডলী, এক প্রকার রাজাধিরাজ, রাজচক্রবর্ত্তী। প্রাচীন ভারতে তাঁহাদের অধ্যবসায় গুণে যে সমস্ত শাস্ত্র গ্রন্থের সৃষ্টি হইয়াছে, তৎপ্রসঙ্গে বঙ্কিম বাবু তাঁহার বিবিধ প্রবন্ধের এক স্থানে লিখিয়াছেন ;—"সংস্কৃত গ্রন্থের সংখ্যা নাই বলিলেও হয়। যত অনুসন্ধান হইতেছে, তত নূতন নূতন গ্রন্থ আবিষ্কৃত হইতেছে। সংস্কৃত গ্রন্থ গুলির তুলনায়—অন্ততঃ আকারে ইউরোপীয় গ্রন্থ গুলিকে গ্রন্থ বলিতে ইচ্ছা করে না। যেমন হস্তীর তুলনায় টেরিয়র, যেমন বট বৃক্ষের তুলনায় উইলো কি সাইপ্রস্, যেমন গঙ্গা, সিন্ধু, গোদাবরীর তুলনায় গ্রীক কবিদিগের প্রিয় পার্ব্বতী নির্ঝরিণী, মহাভারত বা রামায়ণের তুলনায় এক খানি ইউরোপীয় কাব্য সেইরূপ। বেদের সংহিতা, ব্রাহ্মণ, আরণ্যক, উপনিষদ্, গৃহ্য-সূত্র, শৌত্রসূত্র, ধর্ম্ম-সূত্র, দর্শন, এই সকলের ভাষ্য, তার টীকা, তার ভাষ্য, পুরাণ, ইতিহাস, স্মৃতি, কাব্য, অলঙ্কার, ব্যাকরণ, জ্যোতিষ, গণিত অভিধান ইত্যাদি নানা গ্রন্থে আজও ভারতবর্ষ সমাচ্ছন্ন রহিয়াছে।"

("দ্রৌপদী" ২য় প্রস্তাব)

বঙ্গীয় কাব্য কাননের কল-কণ্ঠ বসন্ত কোকিল হেমচন্দ্র বন্দোপাধ্যায়, অখিল-মোহন, মধুর তানে "ভারত-ভিক্ষা" কবিতায় তাই লিখিয়াছেন ;—

( ভারত-মাতার উক্তি )

( ১ )

"যখন জৈমিনি, গর্গ, পতঞ্জলি,
মম অঙ্কস্থল শোভায় উজলি
শুনাইল বীর নিগূঢ় বচন,
গাইল যখন কৃষ্ণ দ্বৈপায়ন,
জগতের দুঃখে স্থকপিল বক্ষো
শাক্য-সিংহ যবে ত্যজিলা গার্হস্থ্যে,
তখন(ও) তাহারা ঘৃণিত নহে ;

( ২ )

তাঁদেরই রুধিরে জনম এদের,
সে পূর্ব্ব গৌরব সৌরভের 'ফের,
হৃদয়ে জড়া'য়ে ধমনী নাচায়
সেই পূর্ব্ব পানে কভু গর্ব্বে চায়,—
এ জাতি কখন জঘন্ত নহে ;

( ৩ )

"হে কুমার মনে রেখো এই কথা ;—
যে ভারতে তুমি ভ্রমিতেছ হেথা,
পবিত্র সে দেশ—পূত কলেবর—
কোটি কোটি প্রাণী, ঋষি পুণ্যধর,
কোটি কোটি জন শূর বীর নর,
কবি কোটি কোটি মধুর অন্তর,
রেণুতে তাহার মিশায়ে রহে।"

এমন কি, মুসলমান রাজত্বকালেও হিন্দুগণের মধ্যে অসংখ্য মনীষির আবির্ভাব হইয়া গিয়াছে;—নানক, চৈতন্য, রঘুনাথ, রঘুনন্দন প্রভৃতি অধ্যাত্ম-তত্ত্ব-কুশলী পণ্ডিত-শিরোমণি, সেই কালেই জন্মগ্রহণ করেন এবং তাঁহাদের কীর্ত্তি-মালায় ভরত-জননীর কণ্ঠ চির সুশোভিত! ইহা ভিন্ন বৈষ্ণব কবিগণের ত সংখ্যাই নাই;—জয়দেব, বিদ্যাপতি, চণ্ডীদাস, জ্ঞানদাস, নরোত্তমদাস, গোবিন্দদাস প্রভৃতি অন্যূন দুই শত বৈষ্ণব কবির মধুর গাথায় বঙ্গদেশ মধুর-আবেশ-রসে প্লাবিত,—এখনও জয়দেব কবির হৃদয়-তন্ত্রীর মধুর ঝঙ্কার, মুক্ত-বাতাসে লয় পায় নাই,—সে তান, সে মনোমাতোয়ারা কবিত্ব-ফোয়ারা, ভাবুকেব চির-পিপাসিত-কণ্ঠে নিরন্তর সুধাধারা ঢালিয়া দিতেছে! সত্য সত্যই 'বৈষ্ণব-পদলহরী' সম্পাদক, সাহিত্য-উদ্যানের পুরাতন-মালী লাহিড়ী মহাশয়, উক্ত গ্রন্থের ভূমিকায় লিখিয়াছেন;—

"সাত শত বৎসর পূর্ব্বে বঙ্গের কোন নিভৃত প্রদেশে জয়দেবের এক ক্ষুদ্র বাঁশরী বাজিয়াছিল; সেই বাঁশরীর স্বর-লহরীতে আজিও প্রতিগৃহ মুখরিত। তারপর,—সেও ছয় শত বৎসরের কথা—কোন্ সুদূর মিথিলায়, আর বীরভূম জেলার কোন্ অজ্ঞাত গ্রামে, বিদ্যাপতি ও চণ্ডীদাস-রূপী দুই কল-কণ্ঠ কোকিল কুহু-তান তুলিয়াছিল; সে তানও আজিও কানে কানে বাজিতেছে! কাহাকে রাখিয়া কাহার কথা কহিব? পরবর্ত্তী কালে—বঙ্গীয় দশম শতাব্দীর প্রারম্ভ হইতে শেষ পর্য্যন্ত যে পদ-লহরী উত্থিত হয়, অধুনা বঙ্গ-সাহিত্য-সমুদ্রের শুভ্র-উর্ম্মিমূলে কোথায় তাহা প্রত্যক্ষীভূত নহে?"

যথার্থই রাস-রস-রসিক, বিলাস-বিকাশ-পটু, প্রেমিক বৈষ্ণব কবিগণ, শব্দের গ্রহণে, ভাষার যোজনে, ছন্দের বন্ধনে মধুরে মধুর মিশাইয়া বঙ্গ-

ভাষাবধূকে নিতান্ত রসময়ী, চির-রূপ-যৌবন-শালিনী, মনোমোহিনী সাজাইয়া রাখিয়া গিয়াছেন,—সেই ভাষা-বিলাসিনীর ললিত-লাবণ্য, অনন্ত-মাধুরী, কালের সন্ধানে ক্রমেই প্রকাশিত,—সেই চির-বসন্ত-বিলাসিনী ভাষা-বিনোদিনী বাস্তবিকই 'ললিত-লবঙ্গ-লতা,' ভাষা-সীমন্তিনীকুলের ললাম-ভূতা,—তাঁহার সৌন্দর্য্যভাতি অনন্ত অফুরন্ত,—ক্ষয় নাই, লোপ নাই, শেষ নাই,—চির স্থির-যৌবনা, ললিত-আভরণ-ভূষণা বঙ্গভাষাবধূ, সত্য সত্যই এইরূপ !! সংস্কৃত-কাব্য গ্রন্থের ত কথাই নাই! এক কালিদাসের কাব্য-গাথা, বিবিধ সরস ছন্দোমুক্তাথরে গাঁথা,—নানা-রস-প্রসবিনী ;—সে উৎস শুকাইবার নয়, চিরকাল সমভাবে শত সহস্রধারে অজস্র উৎসারিত হইয়া, ভারত ভূমিকে ডুবাইয়া রাখিয়াছে,—সে রসে ভাব-বিলাসী, কাব্যামৃত-পিপাসু মাত্রই আকণ্ঠ-নিমগ্ন, কিন্তু অহোরহঃ পান করিয়াও কাহারও তৃপ্তি নাই,—সে পিপাসার শান্তি কোথায়?—তাহা দুর্দ্দমনীয়,—মিটিবার নয়,—উপশান্ত হইবার নয়! কালিদাসের কবিত্ব-কলা অতুলনীয়। তাঁহার অপূর্ব্বভাবময়ী কবিতা-বধূর মধুর-শিঞ্জিতে, কাহার না শ্রুতি-কুহরে অশ্রান্ত মধুধারা বর্ষিত হয়? যথার্থই ভারত-বাসী কাব্যকলা-বিলাসীরা তাঁহাকে সরস্বতী বাগ্‌বীণাদেবীর বরপুত্র বলিয়া থাকেন ;—অক্ষরে অক্ষরে সে নামের স্বার্থকতা আছে! তাঁহার কাব্য-গ্রন্থাবলী, সত্য সত্যই মর্ত্ত্য-স্বর্গ-স্থলী-ভারতভূমিতে বাসন্তিক-অলি-গুঞ্জরিত, চিরমুঞ্জরিত নিকুঞ্জ-কানন-রূপিণী ;—তাহা চিরকালই বন-বাসী, কলকণ্ঠ-বিলাসী কোকিল কাকলীতে প্রতিধ্বনিত ;—সে নিকুঞ্জে শীতের জড়তা নাই,—বর্ষার দুর্দ্দিন নাই,—বসন্তেরই চিরফুল্লকুসুমকুলের কমনীয় কান্তিতে সুশোভিত, লতাপল্লবের শ্যামচ্ছবি-অলঙ্কৃত ;—তাহা সুরলোকের পারিজাত-সুরভিত নন্দন-কাননই বটে।

কালিদাসের শকুন্তলা, সংস্কৃত-নাটকীয়-রস ও কবিত্বকলার চরম আদর্শ! তাঁহার কণ্বাশ্রমে শকুন্তলা ও দুষ্মন্তের প্রথম মিলন, কতই মধুর!—নায়ক নায়িকার প্রথম চিত্ত-বিকার, অঙ্গভঙ্গী, ভ্রূ-কটাক্ষ-বিলাস, কতই কবিত্বরসে অভিষিক্ত!!

মালিনী-তটিনী-তটে বিরহ-বিবশা, ক্ষীণা, মলিনা শকুন্তলার সখীসমীপে আত্ম-গোপনের কি অপূর্ব্ব-চাতুরী,—ললনা-সুলভ-ছলনা!!—মনের বনে দারুণ দাবদহন লুকাইবার কতই নিপুণ চেষ্টা,—কতই ছলাকলার ভূয়োভিষেক!! কিন্তু তাহা কি লুকাইবার, না ছাপাইবার?—তপ্ত-নিশ্বাস, শূন্যচকিত-চাহনী, বাণ-বিদ্ধা হরিণীর ন্যায় চিত্ত চাঞ্চল্য, সে ভাব, আপনা আপনি প্রকাশ হইয়া পড়িতেছে। সখীর নিকট শকুন্তলা আর ধরা না পড়িয়া যান কোথায়? শত ছলনা, শত চাতুরী, শত কলা-জাল ভেদ করিয়া, কুশাগ্র-বুদ্ধি, নারীচরিত্র-কুশলিনী শকুন্তলা সখী, প্রিয় বয়স্যার প্রতি শিরা, প্রতি ধমনী, প্রতি অস্ত্র, প্রতি তন্ত্রের খোঁজ লইয়া বসিতেছেন। যখন মন্দ মন্দ শীকর-সিক্ত, মালিনী-তরঙ্গ-তাড়িত মধুর মলয় বায়ু-হিল্লোলে, সজল-নলিন-দল-চামর-সঞ্চালনেও যখন শকুন্তলার দেহের জ্বালা দূর হইতেছে না, তখন আর অন্তর্বিকার, গূহ্য-মানসিক-রোগ, সখীর নিকট গোপনের চেষ্টা বৃথা!! নারীর ক্ষুদ্র যুঁথি-কোমল-হৃদয়, সে দাহ কত সহ্য করিতে পারে?—তাহার ধৈর্য্য সীমাই বা কত? কবি কালিদাস, নারীচরিত্রের অন্তঃকীট;—তাঁহার নিকট স্ত্রীলোকের গূঢ় অন্তস্তল-সঞ্চারী-প্রত্যেক ভাবলহরী, বিরহিণীর অন্তরের পরতে পরতে যে জ্বালা, কিছুই ছাপা নয়!!

কবি যথার্থই জানেন, স্ত্রীলোকের বুক ফাটে ত মুখ ফুটে না;—শমীক বৃক্ষের ন্যায়, অন্তর্বহ্নি-আগ্নেয় পর্ব্বতের মত,—বাহিরে কোন

অন্তর্বিপ্লবের ভাব প্রকাশক কিছু না থাকিলেও, সহসা এক সময়ে ফুটিয়া ফাটিয়া তাহা হইতে অন্তর্গূঢ়-ভাব আপনা হইতেই প্রকাশ হইয়া পড়ে। তখন সব রহস্য চূর্ণ!! স্ত্রীলোকের স্বভাবে ছলনা চাতুরীর প্রভাব বড়ই বেশী;—তাহারা বাহিরে বড় চাপা, কিন্তু ভিতরে বড় কাঁপাও বটে;—অনেক সময়ে অল্প দুঃখে অল্প তাপে একেবারে এলাইয়া পড়ে! সে ধৈর্য্য সাময়িক,—বালির বাঁধ; প্রবল বেগে তাহা টিকিতে পারে কম!

স্ত্রীলোকের স্বভাবই বিচিত্র! তাহারা মোমের পুত্তলী;—অন্তরে অন্তরে চিতানলে পুড়িয়াও অনেক সময়ে বাহিরে কোন বিকার-বৈকল্য-কালিমা প্রকাশ করিতে চায় না। ধন্য নারী স্বভাব! যাহা হউক, মালিনী-তটস্থ-বিরহ-মণ্ডপে শকুন্তলা ও দুষ্মন্তের দ্বিতীয় বার মিলন-অঙ্কে, কবি কালিদাসের অপূর্ব্ব নারী-চরিত্র-রহস্য-ভেদ ক্ষমতার পরিচয় আছে। আমরা কবি কালিদাসের সেই মধুর কবিত্ব-রসাস্বাদনে সুখী হইতে পারিলাম না। আমাদের সেরূপ সময়, সুযোগ নাই। অনেক পাঠকই সে রসাস্বাদনের রসিক। আমরা আর তাহার নূতন পরিচয় কি দিব?

কালিদাসের পর, কবি ভবভূতির কথাও একটু বলিতে হয়।

ভবভূতির 'উত্তর রামচরিতে' উচ্চ কবিত্ব-সৃষ্টির যথেষ্ট প্রাচুর্য্য আছে। তবে ভবভূতির কাব্যকলারস, তেমন তরল, ঢল ঢল, অল্প-হিল্লোল-চঞ্চল নয়,—সে রস অতি গাঢ়, অতি গভীর, অনেকস্থলে অনেকের পক্ষে অতলস্পর্শ! সে রসাস্বাদনে অনেকেরই ধৈর্য্যচ্যুতি ঘটে। তবে তাহা কেতকী-বনই বটে;—সামান্য কণ্টক-প্রহার-আশঙ্কা, কচিৎ হিংস্র জন্তুর গর্জ্জন, ভুজঙ্গ-নিশ্বাস-আতঙ্ক, বনভূমির নির্জ্জনতা, অন্যান্য তুচ্ছ বিভীষিকা উপেক্ষা করিয়া, একবার সে বনে প্রবেশ করিতে পারিলে, নতান্তই সেই দিক্‌দিগন্তপ্রসারী বায়ু-সঞ্চারী মনোমাতোয়ারা গন্ধে, সেই

আকুল-সৌরভে মুগ্ধ হইয়া পড়িতে হয়! ভবভূতির কাব্য, বিরল-কুসুম-কুল, বিপুল বন-ভূমির ন্যায়; তবে তাহাতে যেখানে আবার নয়নাভিরাম কুসুমদামের সৌন্দর্য্য-ছটা আছে, তাহা অতি অপূর্ব্ব! সহসা সে দৃশ্যে মনের অন্তস্তল ভেদ করিয়া, কবিত্বভাব উদ্বেল উছলিয়া উঠিয়া একেবারে আত্ম-হারা করিয়া দেয়! আরবীয় মরুস্থিত কচিৎ শ্যামল-শষ্পদল-শোভিত সুরভি-উদ্যানের ন্যায়,—শ্রান্তির পর, মরমের পরতে পরতে, তাহার মধুময় প্রভাব ফুটিয়া উঠে,—শরীর, মন, সুশীতল করিয়া সেই একভাবেই বিভোর করিয়া তোলে !!

ভবভূতির অনুপ্রাস ছটার ঘটাও অতি অপূর্ব্ব! সে যেন ভাষা-ভাণ্ডারের অসংখ্য মণিমুক্তার থর-গাঁথনি,—সে যেন দুষ্প্রাপ্য নন্দন-সুরতরু-পারিজাত-কুসুমের মালা, তাহাতে ভাষার যোজনায়, শব্দের গুণে, নানা ভাবের এক ঢালাই ভাব ঢালা,—সে ভাব বর্ণনা করা আমাদের সাধ্যাতীত !

ইহা ভিন্ন 'শ্রীহর্ষের নৈষধ' কাব্য, বর্ষার কূল- প্লাবিনী-নদী,—ভাবের তরঙ্গ, রচনার লালিত্য, কল্পনার হিল্লোল যথেষ্টই আছে। তবে তাহাতে আদিরসের কিঞ্চিৎ গাঢ় আবিলতাও আছে! নৈষধের শব্দ-লালিত্য অতি প্রসিদ্ধ।

'গীত-গোবিন্দে'র কথা আর আমরা অধিক কি বলিব ?

জয়দেব গোস্বামীর ক্ষুদ্র কাব্য-কাননে যাহা কিছু আছে, তাহা বঙ্গ দেশেরই উপযুক্ত প্রাকৃতিক সম্পদ্,—সে বটে অতি মনোমদ আনন্দ-নন্দন-নন্দনকাননেরই তুল্য। তাহাতে অল্প পরিসরে না আছে কি ?—বিচিত্র কুসুম-চ্ছটা, মধুমত্ত-ভৃঙ্গের শৃঙ্গার রস, নানা বিহগকুলের মধুর কাকলী, বনস্থলী-প্লাবী কোকিল-কূজন, মন্দ-মলয়-পবন-হিল্লোল,

লতাপল্লবের দোলনি, ফুলের হাসি, স্তবকে স্তবকে ফলের রাশি, এ সকলই আছে। ইহা ভিন্ন ইহাতে আর যাহা কিছু আছে, তাহাও অতি ধন্য। অন্য অনেক সংস্কৃত কাব্যে তাহার তুলনা আছে কি?—সে বটে এক অপূর্ব্ব অভিনব বাদ্যতন্ত্রীর রসাল ঝঙ্কার,—তাহার মনো-মাতোয়ারা স্বরে নিতান্তই মুগ্ধ হইয়া পড়িতে হয়; শ্রুতি-মাত্রই তাহার প্রভাব ফুরায় না, এমন কি অনেক পরেও সে লয়, কানে বাজিতে থাকে!

সে এক অপূর্ব্ব অপরিচিত বন-বিহগেরই নূতন তান,—নূতন গান,—নূতন উচ্ছ্বাস,—নূতন বিলাস। তাহাতে সঙ্গীত-কলার পূর্ণতা-প্রকাশ,—সে পূর্ণতা অন্যের অনায়ত্ত, তাহা কেবল প্রেমিক বৈষ্ণব কবিরই সম্পদ্,—তাহাতে যুগপৎ শৃঙ্গার, করুণ রসেরই উদ্বেল-লহরী!

নব যুবক যুবতীর প্রেম-বিলাস, বিরহের উচ্ছ্বাস, নবীন প্রেমের মাধুরী, কেলিপরা-কলাবতীর চাতুরী, বিরহিণীর উদাস-বিভ্রম, লম্পটের শঠতা, খণ্ডিতার হঠতা, খলের চতুরতা, মধুর মুরলী-ধ্বনি, প্রেমিকের রসাল হাসি, প্রাণের ভালবাসাবাসি, বিরহে উন্মাদ, মিলনের-প্রমাদ, প্রেমের দৌত্য,—ইহাতে না আছে কি? কবি বাণভট্টের 'কাদম্বরী' সত্য সত্যই 'নশ্বরী' কাব্য-গাথা। দুঃখের বিষয়, সে কথা এখানে আলোচনার অবসর আমাদের কম। তাঁহার বিচিত্র শব্দ বিন্যাসের ঘটা, 'রসাল-বিশাল-সমাস-পটলে'র চট্‌চটা, বর্ণনার ছটা, কাব্য জগতের এক নূতন হেঁয়ালি। তাহার কথা এখানে না পাড়াই ভাল। অল্প কথায় তাহার ভূমিকা হইবার নয়, বরং তাহাতে বিশেষ মনোক্ষোভ-সঞ্চার হইবারই সম্ভাবনা।

ইহা ভিন্ন অন্য অনেক সংস্কৃত কাব্য পড়িয়া রহিল। অনেকগুলিই

তাহার উচ্চ কবিত্ব-কলার পূর্ণ-প্রতিমা বটে! অনেক আবার এমন আছে, যাহার সংবাদ আমরা অতি কমই রাখি।

যাহা হউক, সংস্কৃত আর দুই খানি কাব্যগ্রন্থের আলোচনা-প্রসঙ্গ না করিয়া, আমরা নিরস্ত হইতে পারিলাম না। সে দুইখানি,—মহা-ভারত ও রামায়ণ। রামায়ণ, আদি কবি, আদিত্যপ্রভাচ্ছবি বাল্মীকির রসাল-মধু-ক্ষরিণী-লেখনী-প্রসূত। অদ্ভুত কল্পনায় সৃষ্টি-চাতুর্য্যে, বাল্মীকীয়-রামায়ণ, ভুবন মধ্যে সমস্ত মহাকাব্যের উপরি। এই মহা-কাব্যে বাল্মীকির প্রতিভা, অলৌকিক-সৃষ্টি-ক্ষমতা এমনই প্রস্ফুট যে, তাহা বর্ণনা করিবার নয়। যাঁহারা বাল্মীকির প্রতিভার পরিচয় গ্রহণ করিতে ইচ্ছা করেন, তাঁহারা মূল রামায়ণখানি কিম্বা আধুনিক কোন প্রসিদ্ধ পণ্ডিত-রচিত "বাল্মীকি-প্রতিভা" নামক পুস্তকখানি পাঠ করিয়া দেখিবেন। 'মহাভারতের' কথা আমাদের ন্যায় ক্ষুদ্র বিদ্যাবুদ্ধি-সম্পন্ন, নগণ্য ব্যক্তির পক্ষে আলোচনার কল্পনাও ধৃষ্টতা মাত্র। এই মহাকাব্য, এক লক্ষ শ্লোক-পরিপূর্ণ, অতি বিরাট-গ্রন্থ। ইহাতে যথেষ্ট কবিত্ব আছে। প্রসিদ্ধ মহামুনি কৃষ্ণ-দ্বৈপায়ন, এই মহাগ্রন্থের রচয়িতা। ইহাকে সমস্ত জ্ঞান-জগতের 'ইন্সাইক্লোপীডিয়া', 'এপিটোম্' বা সংক্ষিপ্ত ভাণ্ডার বলিলে অত্যুক্তি হইবে না। ইহাতে সমাজনীতি, রাজনীতি, সন্ধি-বিগ্রহ, জগতের সমস্ত বিষয়ই আছে। ক্ষুদ্র ব্যক্তির পক্ষে এ পুস্তকের গুণের পরিচয় দেওয়া অসম্ভব। তাই সে সম্বন্ধে ক্ষান্ত হইলাম। ইহা ভিন্ন মহাভারতের "শান্তি-পর্ব্ব", অধ্যাত্ম-তত্ত্বের খনি। কুরুক্ষেত্র-যুদ্ধের প্রাক্‌কালে, মোহ-বিবশ অর্জ্জুনকে, ধর্ম্মনীতির উপদেশ ছলে, মায়াবাদ-খণ্ডনের উদ্দেশে, গভীর অধ্যাত্ম-তত্ত্বের ব্যাখ্যা ব্যপদেশে, স্বয়ং শ্রীকৃষ্ণ যে উক্তি করেন, শান্তিপর্ব্বে তাহারই সমাবেশ।

মহাভারতের ন্যায় সর্ব্বাঙ্গ পরিপূর্ণ মহাকাব্য জগতের অন্য কোন জাতির আছে কিনা সন্দেহ। হোমরের 'ইলিয়দ', মাল্‌টনের প্যারা ডাইজ্‌লষ্ট', ফেরদৌসীর 'সাহানামা' সর্ব্বাংশে তাহার তুল্য নহে। ফল কথা, 'যাহা নাই ভারতে, তাহা নাই জগতে'। মোটের উপর, আর্য্য হিন্দুগণ জ্ঞান-চর্চ্চায় একাল সেকাল বিশেষ উন্নত। সে বিষয় তাহারা অনেক সুসভ্য জাতি অপেক্ষাই শ্রেষ্ঠ। যাঁহারা হিন্দুজাতির প্রাচীন জ্ঞান-গৌরবের পরিচয় জানিতে ইচ্ছা করেন, তাঁহারা রাজকৃষ্ণ মুখোপাধ্যায়ের "ভারত-মহিমা" শীর্ষক প্রবন্ধটী পাঠ করিয়া দেখিবেন। উক্ত প্রবন্ধ 'বঙ্গ-দর্শনে' প্রচারিত হয়। ইহাতে তদ্বিষয়ক অতি সংক্ষিপ্ত অথচ সার-গর্ভ আলোচনা আছে।

ইহার পর হিন্দুগণের বাহুবলের কথা কিঞ্চিৎ আলোচনা করা আবশ্যক। এ বিষয়েও যে তাঁহারা অন্যান্য জাতি অপেক্ষা কোন অংশে নিকৃষ্ট, এমন বোধ হয় না। অতি প্রাচীন যুগে, যখন জগতের অন্যান্য অনেক জাতির মনুষ্যত্বের বিকাশ হয় নাই, অনেক বিষয়েই নিতান্ত অজ্ঞ, মহাভারত-গ্রন্থ, বলিতে গেলে, সেই সময়ের হিন্দু সমাজের আলেখ্য। এই মহাভারত-পাঠে বেশ বুঝা যায়, তখন হিন্দুগণের মধ্যে সাহস, বল, বীর্য্য প্রভৃতির যথেষ্ট আদর ও গৌরব ছিল। উক্ত কাব্যে অনেক বল-শালী, পরাক্রান্ত মহারথিগণের কথা আছে। সেই সমস্ত বীরগণের অসীম সাহস, অমিত বাহুবল, অলৌকিক দৃঢ়প্রতিজ্ঞতা, অসাধারণ অধ্যবসায়, অসামান্য ক্ষমা গুণের বিষয় পাঠ করিলে, নিতান্ত বিস্মিত, স্তম্ভিত হইয়া পড়িতে হয়। প্রাচীন-পারস্য-মহাশূর রোস্তম ও অভিমন্যুর বলবিক্রম-শালিতায় অনেকটা সাদৃশ্য আছে। মহা-ভারতের মহাবীর ভীষ্ম, দ্রোণ, কর্ণ, ভীম প্রভৃতির হুঙ্কার, কেশরি-

নিনাদে, এক যোগে আকাশ, পাতাল, জলধি, শৈলমালা কম্পিত হইত, এমনই বোধ হয়। সে সমস্ত মহারথ, জগৎ-প্রসিদ্ধ, ভুবন-বিশ্রুত মহাবীরগণের হুঙ্কার, বীর-দর্প প্রভৃতির বিষয় পাঠ করিলেও সর্ব্ব শরীরে রোমাঞ্চ সঞ্চার হয়, নিতান্ত বিস্ময়ে আত্মহারা হইবার উপক্রম !! যদিও একথা ঠিক, মহাভারতে অনেক অতি-প্রাকৃত ঘটনার উল্লেখ আছে, তথাপি সে সকল যে সম্পূর্ণ কবিকল্পনার অতিরঞ্জনে দূষিত, ইহা অনুমান করিবার কারণ নাই। তাহাতে অনেকটাই সত্যের ছায়া আছে। কোন জাতির কোন বিষয়ের উন্নতি কিরূপ ছিল, তাহা অবধারণের পক্ষে, সেই বিষয়ের আদর্শের প্রতি দৃষ্টি করিতে হয়। যে জাতির আদর্শ যত উচ্চ, সে জাতি সে বিষয়ে তত উন্নত, এরূপ বোধ জন্মাই সহজ। কেননা, আদর্শের পূর্ণ-সীমায় না পৌঁছিলেও তাহার কাছাকাছি পৌঁছিবার চেষ্টা হইয়াছে, এরূপ ধারণা, আপনা হইতেই জন্মে।

ইংরেজিতে একটী প্রবচন আছে, তাহার মর্ম্ম এই, "যে ব্যক্তি গাছের অগ্রভাগ লক্ষ্য না করিয়া আকাশ লক্ষ্য করে, সে অবশ্য গাছের উপরে শর নিক্ষেপ করিয়া থাকে।" হিন্দুগণের সম্বন্ধেও সেই কথা অধিক বলা যাইতে পারে। ইহা ভিন্ন হিন্দুগণের মধ্যে বর্ত্তমান-যুগে অনেক কৃতী, কৃত-বিদ্য লোক, হিন্দুর প্রাচীন জাতীয় বাহুবলের কথা আলোচনা করিয়াছেন। ইঁহাদের মধ্যে বঙ্কিম বাবুর কথাই আমরা বলিতে পারি। হিন্দুগণ যে, বাহুবল, শৌর্য্য বীর্য্যের অভাবে(১) অধীনতা(২) শৃঙ্খলে বদ্ধ হন নাই, ইহা প্রতিপন্ন করাই উক্ত অনুসন্ধিৎসুগণের উদ্দেশ্য। তাঁহাদের মধ্যে যে একতার অভাবেই এ ঘটনা, জাতীয় অবনতি ঘটিয়াছে, এইরূপই উপলব্ধি জন্মে। যাঁহারা সে বিষয় জানিতে ইচ্ছা

করেন, বঙ্কিম বাবুর অশেষ গবেষণার ফল "ভারত কলঙ্ক", "বাঙ্গালার কলঙ্ক" শীর্ষক প্রবন্ধ দুইটী পাঠ করিয়া কৌতূহলের নিবৃত্তি করিবেন। তাহা হইলে বুঝিতে পারিবেন যে, যে বাঙ্গালী 'ভেতো' বাঙ্গালী বলিয়া এখন অনেকটা ঘৃণিত, তাঁহারা কিছু চিরকালই, সেরূপ ননীর পুতুল, "আলালের-ঘরের-দুলাল" অল্প পরিশ্রমে কাতর, উদ্যম-উৎসাহ-বিহীন কাষ্ঠের মূর্ত্তি নন। তাঁহাদের বল, বীর্য্য, সাহস, শৌর্য্য যথেষ্টই ছিল। তবে কালের চক্রে তাঁহারা অধীনতা-নিগড়ে বদ্ধ হইয়াছেন। চির-কালই কোন জাতির অবস্থা সমান থাকিতে পারে না। একবার উত্থান, একবার পতন, পরিবর্ত্তনশীল জগতেরই নিয়ম। ভাগ্য-চক্রের আবর্ত্তনে একবার উঠা, একবার পড়া, সকল জাতির ভাগ্যেই ঘটিয়াছে ও ঘটিবে। হিন্দুর ভাষায়, লক্ষ্মী চির-চঞ্চলা, কমলার দৃষ্টি সমানভাবে চিরকাল স্থির থাকে না। রাজ-রাজ্য-ব্যবসায় হস্ত পরিবর্ত্তন করে, ধন কাহারও চিরদিনের ভোগ্য নয়। ধন, যৌবন, জোয়ারের জল,—আসিতে দেখা যায়, কখন চলিয়া যায়, সে বড় ঠাওর করা দায়। হিন্দুগণ যে শুদ্ধ একতার অভাবে রাজ রাজ্য, বল বীর্য্য-হারা হইয়াছেন, এ বিষয়ের আক্ষেপ-উক্তি রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়ের পদ্মিনী-উপাখ্যানেও দৃষ্ট হয়। লিখিত আছে;—

"একতায় হিন্দু রাজগণ,
সুখেতে ছিলেন অণুক্ষণ।
সে ভাব থাকিত যদি, পার হয়ে সিন্ধুনদী,
আসিতে কি পারিত যবন ?"

এককালে কোন কোন হিন্দু রাজবংশ যে ভারতের সার্ব্ব-ভৌম আধিপত্য ভোগ করিয়াছিলেন, ইতিহাসে এমন পরিচয়ও পাওয়া যায়।

তন্মধ্যে পালবংশ ও গঙ্গাবংশই সমধিক উল্লেখ-যোগ্য। রাজকৃষ্ণ বাবুর 'বাঙ্গালার ইতিহাস' পরিশিষ্টে এইরূপ লিখিত আছে ;—

"মুঙ্গেরে প্রাপ্ত দেবপাল প্রদত্ত একখানি অনুশাসন পত্রে লিখিত আছে যে, তিনি গঙ্গোত্তরী হইতে সেতুবন্ধ রামেশ্বর পর্য্যন্ত এবং লক্ষ্মাকূল [ পূর্ব্ব দেশীয় লক্ষ্মাপুর ] হইতে পশ্চিম সাগর পর্য্যন্ত সমুদয় ভূভাগ জয় করিয়াছিলেন এবং তাঁহার যুদ্ধাশ্বর সকল কাম্বোজ পর্য্যন্ত উপস্থিত হইয়াছিল। অনেকে বিবেচনা করেন যে, কাম্বোজ দেশ সিন্ধুনদের অপর পারবর্ত্তী। রঘুবংশে ইহার বর্ণনা আছে। বুদাল নামক স্থানে প্রাপ্ত আর একখানি অনুশাসন-পত্র পাঠ করিয়া জানা যায়, গৌড়ীয় পাল রাজারা এক সময়ে উৎকল, দ্রাবিড়, গুর্জ্জর ও হুণদিগের দেশ অধিকার করিয়াছিলেন।" ইহা হইতে বেশ বুঝা যায়, এককালে আহিমাদ্রি-কুমারিকা আর্য্যভূমি হিন্দুগণের শাসনাধীন ছিল। হিন্দুগণের মধ্যে অনেক স্ত্রীলোক পর্য্যন্ত যে প্রাচীন যুগে বীর রমণীরূপে প্রসিদ্ধি লাভ করিয়া গিয়াছেন, ইহাও অনেকে জ্ঞাত আছেন। সেদিন-কার কথা, কর্ম্মদেবী, দুর্গাবতী সমর ক্ষেত্রে আসি ঝন্‌ঝনায় বিপক্ষকে ত্রস্তব্যস্ত করিয়া তুলিয়াছিলেন। কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের কবিতায়ও হিন্দু বীর-রমণীর কথা পাওয়া যায়।

—"এই আর্য্য ভূমে বাঁধিয়া কুন্তল,
ধরিয়া কৃপাণ কামিনী সকল,
প্রফুল্ল স্বাধীন পবিত্র অন্তরে,
নিঃশঙ্ক হৃদয়ে ছুটিত সমরে ;
গলে কেশ পাশ দিত পরাইয়া,
সমুদ্রেও ছিলা আনন্দে ভাসিয়া,

সমর উল্লাসে অধৈর্য্য হয়ে।
কোথা সে এখন অসি-ভল্ল-ধারী
মহারাষ্ট্র বামা রাজোবারা নারী,
অরাতি বিক্রমে পরাজিত হলে
চিতানলে যারা তনু দিত ঢেলে,
পতি, পিতা, সুত সংহতি লয়ে?
বীর মাতা যারা বীরাঙ্গনা ছিল,
মহিমা কিরণে জগৎ ভাতিল,—
কোথা এবে তারা,—কোথা সে কিরণ,
আনন্দ-কানন ছিল যে ভুবন
নিবিড় অটবী হয়েছে এবে!”

ইহার পর, উক্ত কবিতায় ভারতীয় বিদুষী-ললনা ও সতী সাধ্বী-দিগের ও স্ব-গর্ব্ব উল্লেখ আছে, যথা,—

এই বঙ্গভূমে করেছিল লীলা
আত্রেয়ী, জানকী, দ্রৌপদী, সুশীলা,
খনা, লীলাবতী প্রাচীন মহিলা
সাবিত্রী ভারত পবিত্র করে?

হিন্দুগণের প্রাচীন গৌরবের কথা আমরা ইহার অধিক আলোচনা করিতে পারিলাম না। আমাদের সেরূপ সুযোগ এক্ষেত্রে নাই। এখন বিজ্ঞ পাঠকগণ, বিশেষতঃ মুসলমান ভ্রাতৃগণ ভাবিয়া দেখুন, হিন্দুর গৌরব কিসে না ছিল? আমরা প্রসঙ্গ ক্রমে এই ক্ষেত্রে মুসলমান দিগের প্রাচীন জাতীয় গৌরবের যৎকিঞ্চিৎ আলোচনা করিতে বাসনা রাখি।

অনেকেই বিশেষতঃ ইতিহাস পাঠকেরা, অবগত আছেন, মুসলমানেরা ভারতের বহির্ভাগ হইতে এ দেশে পদার্পণ করেন। কখন কি সূত্রে, এ দেশে ইসলাম ধর্ম্মাবলম্বিগণের আগমন হয়, পূর্ব্বে তাহার যৎকিঞ্চিৎ প্রসঙ্গ হইয়াছে। প্রস্তাবিত পুস্তকের পক্ষে, আমরা তাহাই যথেষ্ট মনে করি। যাহা হউক, ইসলামধর্ম্ম, সমাজ-গঠনের সৃষ্টি হইতে জগতে বর্ত্তমান থাকিলেও, আরবে হজরত মহম্মদের (দঃ) আবির্ভাব না হওয়া পর্য্যন্ত উক্ত ধর্ম্ম সম্প্রদায়ের উন্নতিযুগ, অভ্যুদয় কালের সূচনা হয় নাই। হজরত মহম্মদ (দঃ), ইসলাম ধর্ম্মের সংস্কারক। তিনি নিরবচ্ছিন্ন-রেণুময় প্রকৃতির কৃপাকণা-বঞ্চিত আরবে জন্মগ্রহণ করেন। তাঁহার আবির্ভাবের পূর্ব্বে আরবের চির-প্রোজ্জ্বল ধর্ম্ম-জ্যোতি, অতি পরিম্লান ভাব ধারণ করিয়াছিল। আরবের পুণ্যময় সুখদ-হিল্লোল বহিয়া শেষ হইয়া যখন তাহাতে অধর্ম্ম, অপুণ্য, অনাচারের স্রোত প্রবল, তখনই তিনি আরব দেশের প্রসিদ্ধ কোরেশ বংশের মুখোজ্জ্বল করিতে পৃথিবীতে অবতীর্ণ হন। যে বংশের তিনি কুলপ্রদীপ, সে বংশ, আভিজাত্য, সম্ভ্রমে আরবের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ। উক্ত বংশেই খ্রীষ্টান ইহুদী ধর্ম্ম-শাস্ত্র-উল্লিখিত 'গ্রেট্ ফাদার এব্রাহাম' (হজরত এব্রাহিম খলিলাল্লাহ) জন্মগ্রহণ করিয়াছিলেন এবং তিনিই মক্কার প্রসিদ্ধ মন্দিরের প্রতিষ্ঠাতা। হজরত মহম্মদ (দঃ) সংস্কৃত, পবিত্রীকৃত, নির্ম্মল ইসলাম-ধর্ম্মের গৌরব মহিমা-প্রসঙ্গ এখানে আমরা কিছুই করিতে চাহি না। তাহার আলোচনা যথা স্থানে পরে আসিবে। এখানে আমাদের বলিবার যাহা, তাহা এই যে, হজরত মহম্মদই (দঃ) ইসলামধর্ম্মাবলম্বিদিগকে একতার মধুর বন্ধনে, পুণ্যবলে, বাহুবলে বলীয়ান করিয়া, জগতের ইতিহাসে আরবের প্রসিদ্ধ যুগান্তর আনয়ন করেন। সেই হইতে আরম্ভ করিয়া, বহু শতাব্দী

কাল, পৃথিবীর নানা স্থানে এস্‌লামের বিজয়দুন্দুভি, সগর্ব্ব-গভীর ঘর্ঘর-রোলে, আকাশ, জলধি বিকম্পিত করিয়া নিনাদিত হইয়াছে। একজন প্রসিদ্ধ আধুনিক বঙ্গীয় কবি (হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়), তাঁহার প্রসিদ্ধ কোন কবিতায়, জলদগম্ভীর-স্বরে, মধুর মোহনতানে, প্রাণের আবেগে সেই কথাই প্রতিধ্বনিত করিয়াছেন ;—

* * * * *

"আরবের পারস্যের কি দশা এখন ?
সে তেজ নাহিক আর নাহি সে তর্জ্জন !
সৌভাগ্য কিরণ জালে, উহারাই কোন কালে,
করে ছিল মহাতেজে পৃথিবী শাসন।
আরবের পারস্যের কি দশা এখন !
পশ্চিমে হিস্পানী শেষ, পূর্ব্বে সিন্ধু হিন্দু দেশ,
কাফের যবনবৃন্দে করিলা দমন,
উল্কাসম অকস্মাৎ হইল পতন !
'দীন' বলে মহীতলে, যে কাণ্ড করিলা বলে,
সে দিনের কথা এবে হয়েছে স্বপন,—
আরবের উপন্যাস অদ্ভুত যেমন !"

সত্য সত্যই এককালে ইউরোপে ফ্রান্সের দক্ষিণ সীমা ইটালী, গ্রীস্, স্পেন্, পর্ট্‌গাল, অস্ট্রিয়া, আফ্রিকার উত্তরার্দ্ধ, মধ্য এসিয়ার প্রায় সমগ্র ভাগ ও ভারতবর্ষ, মুসলমান জাতির বাহুবল প্রদর্শনের লীলাভূমি ছিল। 'সে দিনের কথা' এখন বাস্তবিকই 'স্বপ্ন' হইয়াছে। কিন্তু আরও শত সহস্র বর্ষকাল সে কাহিনীগাথা, ইতিহাসের পৃষ্ঠা হইতে মুছিয়া যাইবে না, এমন ভরসা আছে। আরবীয়েরা যে দিগ্‌বিজয়ী, একথা খ্রীষ্টান লেখকগণ

মুক্তকণ্ঠে স্বীকার করিয়া থাকেন এবং সহৃদয় হিন্দু লেখকগণও নিজ নিজ পুস্তকে তাহার প্রসঙ্গ করিতে ভুলেন নাই।

বঙ্কিম বাবু, তাঁহার 'ভারত কলঙ্ক' নামক প্রবন্ধে, এ কথার আভাষ দিয়াছেন। প্রসিদ্ধ বঙ্গীয় ঐতিহাসিক, প্রত্নতত্ত্ববিদ্, মৃত মহাত্মা রাজকৃষ্ণ মুখোপাধ্যায়, তাঁহার বিখ্যাত-প্রবন্ধ "মনুষ্য ও বাহ্য জগৎ" এর এক স্থানে লিখিতেছেন,—"স্থান মাহাত্ম্যে আরবের অধিবাসীরা এই রূপ শক্তিসম্পন্ন হওয়াতেই তাহারা এক সময়ে সিন্ধু নদ হইতে আটলাণ্টিক মহাসাগর পর্য্যন্ত, ভারত মহাসাগর হইতে ফ্রান্সের দক্ষিণ ভাগ পর্য্যন্ত মুসলমান জয়-পতাকা উড্ডীন করিয়াছিল। যেরূপ পার্ব্বত্য প্রদেশে কখন কখন বহুদিন পর্য্যন্ত জলরাশি সঞ্চিত হইয়া থাকে, পরে সামান্য কারণে কোন দিক্ ভাঙ্গিয়া প্রচণ্ডবেগে বহির্গত হয় ও অতি বিস্তীর্ণ ভূভাগ প্লাবিত করিয়া ফেলে, সেইরূপ বহুকাল পর্য্যন্ত আরবে যে মানব-শক্তি ক্রমশঃ সঞ্চিত হইয়াছিল, মহম্মদের আদেশে, সনাতন ধর্ম্ম প্রচারার্থ, সেই শক্তি একবার স্বদেশের সীমা অতিক্রম করিয়া ভূমণ্ডল প্লাবিত করিতে ছুটিয়াছিল। পারসিক সাম্রাজ্য ও পূর্ব্ব রোমক সাম্রাজ্য তাহার প্রভাবে বিলুপ্ত হয়। এসিয়ার পশ্চিম ভাগ, আফ্রিকার উত্তর খণ্ড, ইউরোপের স্পেন ও পর্ত্তুগাল, অল্প দিনেই আরবদিগের করতলস্থ হয়। কে বলিবে একবার জ্বলিয়া উঠিয়াই আরবের অগ্নি নির্ব্বাপিত হইয়া গিয়াছে?"

ইহা ত গেল মুসলমান জাতির বাহুবলের গৌরবের কথা। মুসলমান জাতি কি জ্ঞানের গৌরবে বঞ্চিত? সে কথাও নয়। যে ইউরোপীয় জাতিরা বর্ত্তমান যুগে জ্ঞান-বিজ্ঞান চর্চ্চার গৌরবে "কথামৃত"—কথিত মণ্ডূকের ন্যায় সহসা স্ফীত হইয়া বিদীর্ণ হইবার উপক্রম, তাহারা কোথা

হইতে জ্ঞানানুশীলনের সূত্র, সভ্যতার সোপান সন্ধান পাইলেন, তাহা কি কেহ ভাবিয়া দেখিয়াছেন? আমাদের বিবেচনায়, হতভাগ্য অধঃপতিত মুসলমান জাতির দুরদৃষ্টতা বশতঃ সে কথা কেহ চিন্তা করিয়াছেন বলিয়া বোধ হয় না। পুণ্যাত্মা শেখ আব্দর রহিম সাহেব, ( "সুধাকর" পত্রিকার সুযোগ্য ভূতপূর্ব্ব সম্পাদক ) তাঁহার কৃত "হজরত মহম্মদের জীবন চরিত ও ধর্ম্মনীতি" গ্রন্থে, ইসলাম-প্রভাব-প্রসঙ্গে সুপ্রসিদ্ধ পাশ্চাত্য ঐতিহাসিক চেম্বার্ সাহেবের যে অনুবাদ প্রকাশ করিয়াছেন, তাহা এইরূপ,—"এসলামের প্রভাবে অন্যায় বিচার, অহঙ্কার, ব্যভিচার, প্রতিহিংসা, ঈর্ষ্যা, অশান্তি, অর্থলোলুপতা, ইন্দ্রিয়পরায়ণতা এবং অবিশ্বাস দূরীভূত হইয়াছে। ধৈর্য্যশীলতা, উদারতা, দানশীলতা, নম্রতা, সহিষ্ণুতা মিতব্যয়িতা, শান্তিপ্রিয়তা প্রভৃতি সদ্‌গুণরাশি মানবহৃদয়ে অধিকার লাভ করিয়াছে। এসলাম—ইউরোপে বিজ্ঞান শিক্ষার বিস্তার করিয়াছে, অজ্ঞান-তিমিরাচ্ছন্ন ইউরোপকে চারি শতবর্ষ কাল জ্ঞানরূপ আলোক দ্বারা আলোকিত করিয়াছে বলিয়া, এসলাম অহঙ্কার করিতে পারে। গ্রীক ও রোমীয় জাতির দর্শন, চিকিৎসা, ভূগোল, ইতিহাস, ব্যাকরণ, সাহিত্য, প্রাণিতত্ত্ব-বিদ্যা প্রভৃতি শাস্ত্র, এসলামের শান্তিময় আশ্রয়ে নানাবিধ ফল পুষ্পে শোভিত হইয়াছিল।"

সকলেই জানেন, স্পেনে মুসলমান-শাসন প্রায় সাত আট শতাব্দী কাল প্রতিষ্ঠিত ছিল। তদ্দেশীয় শাসন-প্রণালী-প্রসঙ্গে ইউরোপীয় ঐতিহাসিক ডোজী লিখিয়াছেন;—

"মুসলমান শাসনকালে স্পেন দেশীয় খ্রীষ্টানগণ নিরতিশয় সুখ শান্তি ভোগ করিয়াছিল। বিভিন্ন দেশবাসী খ্রীষ্টানগণ ও ইহুদীরা, খ্রীষ্টান-নরপতিগণের অত্যাচার হইতে রক্ষা পাইবার জন্য

স্পেন্ দেশীয় মুসলমানগণের শান্তিময়া আশ্রয়ে আসিয়া বাস করিত।"

"স্পেন্ দেশীয় মুসলমান সম্রাট্গণ যেরূপ সুনিয়মে রাজ্য শাসন করিয়াছিলেন, এই উনবিংশ শতাব্দীর কোন সম্রাট্ সেইরূপ সুনিয়মে রাজ্য শাসন করিতে পারে নাই।"

এখন সুবিজ্ঞ পাঠকগণ বিবেচনা করিয়া দেখুন, ইস্লাম-শাসন-নীতি —উদার কি অনুদার, নৃশংস কি শান্তিময় ছিল।

ধর্ম্ম-বৈষম্য-জনিত সাম্প্রদায়িক নিগ্রহ-নির্য্যাতনের কলঙ্ক হইতে মুসলমান-শাসন সম্পূর্ণরূপে মুক্ত। সেদিনও স্পেন্ দেশীয় মুসলমানগণ খ্রীষ্টধর্ম্মে দীক্ষিত না হইবার অপরাধে শত-সহস্র-সংখ্যায় বন্য পশুর ন্যায় দেশ হইতে বিতাড়িত ও অশেষ প্রকারে নির্য্যাতিত ও নিগৃহীত হইয়াছে। পরমেশ্বরের আশীর্ব্বাদে মুসলমান-শাসনকে কোন কালে সেরূপ কোন কলঙ্ক স্পর্শ করিতে পারে নাই। ইহা মুসলমানদিগের শাসন-সংক্রান্ত গৌরবেরই বিষয় বটে। ভারতীয় মুসলমান-শাসন কলঙ্কের বিষয়, আমরা পূর্ব্বেই যথাসাধ্য বিবৃত করিয়াছি। কতদূর তাহাতে কৃতকার্য্য হইতে পারিয়াছি, তাহা বিজ্ঞ পাঠকগণেরই বিবেচনাধীন। মুসলমানগণ, জ্ঞানচর্চ্চায় যে কোন প্রাচীন জাতীয়-দিগের অপেক্ষা হীন কি নিকৃষ্ট নহেন, এ কথার আরও কিঞ্চিৎ আলোচনা করা আবশ্যক। মৃত রাজকৃষ্ণ মুখোপাধ্যায় মহাশয়ের "ভারত-মহিমা" শীর্ষক প্রবন্ধের উল্লেখ একবার আমরা পূর্ব্বেই করিতে বাধ্য হইয়াছি। সেই প্রবন্ধেই দেখিবেন, মুসলমানগণ কর্ত্তৃকই ইউরোপে গণিত-শাস্ত্র, বিজ্ঞানের আলোচনা প্রথম প্রতিষ্ঠিত হয়। ত্রয়োদশ শতাব্দীর প্রারম্ভে আরবীয়েরাই ইউরোপে বীজ-গণিতের আলোচনার সূত্রপাত করেন।

সম্প্রতি একজন খ্যাতনামা মুসলমান লেখক কর্ত্তৃক "ইস্‌লামের প্রভাব ও ধর্ম্মনীতি" নামক একখানি গ্রন্থ প্রচারিত হইয়াছে *। এই গ্রন্থখানিতে মুসলমান জাতির জ্ঞান-জগতের কীর্ত্তি-মত্তা-বিষয়ক সংক্ষিপ্ত আলোচনা আছে। আমরা উক্ত পুস্তক হইতে প্রয়োজন মত দুই একটী স্থান উদ্ধৃত করিতে ইচ্ছা করি। পুস্তকখানি আয়তনে ক্ষুদ্র হইলেও তাহাতে যে সমস্ত তত্ত্ব আছে, তাহা অতি জ্ঞাতব্য এবং অধ্যয়নীয়ও বটে। যাঁহারা এস্‌লামের প্রভাব ও ধর্ম্মনীতির স্থূল জ্ঞান লাভ করিতে ইচ্ছা করেন, তাহাদিগকে এই পুস্তকখানি পাঠ করিতে বারংবার অনুরোধ করি। পাঠের শ্রম সফল হইয়া, পাঠকের মুসলমান জাতীয় ধর্ম্মনীতির অভিজ্ঞতা জন্মিবে, তাহাতে আর সন্দেহ নাই। এই পুস্তকে এসলাম প্রভাব প্রসঙ্গে, একস্থলে লিখিত আছে :—

"এস্‌লামের সঞ্জীবনী শক্তির প্রভাবেই মুসা, জ্যোতিষিক তত্ত্বের বিবিধ তত্ত্ব আবিষ্কার করিয়া জগতে অক্ষয় যশ উপার্জ্জন করিয়াছেন। বাতানি, ত্রিকোণমিতির সাইন্ কো-সাইন্ ( sine and co-sine ), খোরাসান নিবাসী আবুল ওয়াকা—সেক্যাণ্ট, ট্যান্‌জেণ্ট ( secant and tangent ) অবিষ্কার করিয়া অমরত্ব লাভ করিয়াছেন। কুফা নিবাসী আবু মুসা জাফর, রসায়ন বিদ্যার আবিষ্কারক বলিয়া সুবিখ্যাত হইয়াছেন। এস্‌লামের প্রভাবেই জ্ঞানিকুলশ্রেষ্ঠ আল্‌কিন্দী, জ্যামিতি, গণিত, দর্শন, বায়ুতত্ত্ব ( Meteorology ), আলোক বিজ্ঞান ( Optics ) এবং

* উক্ত পুস্তকের প্রণেতা, শ্রীযুক্ত খোন্দকার গোলাম আহমদ সাহেব। সম্ভবতঃ তাঁহার নিবাস কাটোয়ার খুব নিকটবর্ত্তী। পুস্তকের ভূমিকা পাঠে আমাদের সেইরূপই বোধ জন্মিয়াছে। তিনি পুস্তকখানিতে অনেক গবেষণার পরিচয় দিয়াছেন।

আয়ুর্ব্বেদ শাস্ত্রে ন্যূনাধিক সার্দ্ধ দ্বিশত গ্রন্থ প্রণয়ন করিয়া স্বীয় নাম চিরস্মরণীয় করিয়া গিয়াছেন।

জ্ঞানিপ্রবর আবুল হাসান দূরদর্শন যন্ত্রের আবিষ্কার করিয়া জগতের অশেষ কল্যাণ সাধন করিয়াছেন। * * * + * * * * * * * * * * * * * * * * * * *। এস্‌লামের প্রভাবেই তাপসবর মনস্থর, জাফর সাদেক, হজরত আবদল কাদের জিলানী, এব্রাহিম আদহাম ( বল্‌খের সুপ্রসিদ্ধ সুলতান ) প্রভৃতি অতুল জ্ঞানরত্ন-বিমণ্ডিত, অগাধ ধীশক্তিসম্পন্ন মহাপুরুষগণ জন্মগ্রহণ করিয়া অসামান্য তপোনিষ্ঠা, ত্যাগ-স্বীকার, বৈরাগ্য, প্রেমমত্ততা ও আধ্যাত্মিকতা দেখাইয়া জগতে যে অতুল কীর্ত্তি রাখিয়া গিয়াছেন, নিখিল ভূমণ্ডলের কোন জাতির ইতিহাসে তাহার তুলনা পাওয়া যায় না। . * * * * * * * * * * * *। এস্‌লামের প্রভাবেই সেভেলী নগরে নভোমণ্ডলের ভ্রাম্যমান জ্যোতিষ্কমণ্ডলী পর্য্যবেক্ষণার্থ সর্ব্বপ্রথম অন্তরীক্ষ দর্শনাগার ( Observatory ) জ্ঞানবীর জাবর এব্‌নে আফিয়াহ কর্ত্তৃক স্থাপিত হয়। * * * * * * * *। এস্‌লামের প্রভাবেই আফ্রিকাধিপতি সুলতান আল-মাইজ, খৃষ্টীয় দশম শতাব্দীর মধ্যভাগে কায়রো নগরীতে "দার-উল্ হেকমৎ" নামধেয় যে বৈজ্ঞানিক আদর্শ বিদ্যালয়ের স্থাপনা করেন, বহু শতাব্দী পরেও পাশ্চাত্য পণ্ডিত-কুলচূড়ামণি লর্ড বেকন্ ( Lord Bacon ) তাঁহার "উচ্চশিক্ষা" ( Advancement of Learning ) বিষয়ক সুপ্রসিদ্ধ পুস্তকে তাহা অপেক্ষা উৎকৃষ্টতর আদর্শে উপনীত হইতে সক্ষম হন নাই। এস্‌লামের প্রভাবেই অসীম প্রতিভাসম্পন্ন পণ্ডিতপ্রবর মাশা আল্লাহ, অন্তরীক্ষ-বিহারী ভ্রাম্যমান জ্যোতিষ্কমালার স্থিতি, গতি, প্রকৃতি এবং

অবস্থান নিরূপণার্থ নানাবিধ যন্ত্রের ব্যবহার-বিধি বিশদরূপে ব্যাখ্যা করিয়া, যে সকল অমূল্য গ্রন্থ-প্রণয়ন করিয়া গিয়াছেন, আধুনিক সুধী-মণ্ডলী তাহা পাঠ করিয়া স্তম্ভিত ও চমৎকৃত হইয়া থাকেন।"

"এস্‌লামের সুধাময় প্রভাবেই পণ্ডিত-কুল-শিরোভূষণ ইব্‌নে ইউনাস, নিত্য ব্যবহার্য্য সময়-নিরূপক ভারযুক্ত দোলকের (pendulum) আবিষ্কার করিয়া আধুনিক সভ্য জগতকে কৃতজ্ঞতা পাশে আবদ্ধ করিয়া রাখিয়াছেন। এসলামের পবিত্র প্রভাবেই মুসলমান জাতি, বার্ত্তুলিক ত্রিকোণমিতি (Spherical Trignometry), চাতুর্বর্গীয় সমীকরণ (Quadratic Equation) দ্বিসাংজ্ঞিক সূত্র (Binomial Theorem), অস্থিবন্ধ্যা সম্বলিত দেহতত্ত্ব (Anatomy of Anatomical Physiology) প্রভৃতি বহু বিষয়ের আবিষ্কার ও উন্নতি বিধান করিয়া সভ্য জগতকে চমৎকৃত ও স্তম্ভিত করিয়া রাখিয়াছেন।"

দুঃখের বিষয়, উদ্ধৃতাংশের লেখক মহোদয়, তাঁহার পুস্তকের এতদংশের আলোচিত বিষয়-সংগ্রহের ভিত্তির উল্লেখ করেন নাই। একথা এখানে আপত্তি স্বরূপ উত্থাপন করিবার উদ্দেশ্য এই, আমার জনৈক বন্ধু, এই অংশের মৌলিকতা-সম্বন্ধে কিঞ্চিৎ সন্দেহ প্রকাশ করিয়াছিলেন। কিন্তু আমাদের বিবেচনায় এরূপ বোধ হয় যে, তিনি কোন কিছু স্বকপোল-কল্পনা-বলে অতিরঞ্জিত করিয়া লিখেন নাই। অবশ্য মৌলিক-তত্ত্বের আশ্রয়ে এ অংশের সংকলন করিয়াছেন। আশা করি, তিনি তাহার উক্ত পুস্তকের পরবর্ত্তী সংস্করণে এবিষয়ের ত্রুটী সংশোধন করিয়া দিবেন। তাহা করিতেও তিনি তেমন অসুবিধায় পড়িবেন না, এমনই আমাদের বিশ্বাস। পরমেশ্বরের অনুগ্রহে পাশ্চাত্য-পণ্ডিত-কুলে, অনেক মুসলমান গুণ-লক্ষণা, সুধী শিরোমণির আবির্ভাব

হইয়াছে। তাঁহারা হৃদয়ের উচ্চতা বলে মুসলমান জাতীয় গৌরবের বিষয়, স্ব স্ব পুস্তকে লিপিবদ্ধ করিয়া মুসলমান সমাজের প্রীতি-ভাজন হইয়াছেন। ইহা ভিন্ন অধঃপতিত ভারতীয় মুসলমান সমাজেও একজন কীর্ত্তিমান স্থলেখকের আবির্ভাব হইয়াছে। ইনি অবসরপ্রাপ্ত ভূতপূর্ব্ব হাইকোর্টের সুযোগ্য জষ্টিস্ সার সৈয়দ আমীর আলী কে, সি, আই। এই মহাত্মা ইংরেজীতে অত্যন্ত সুপণ্ডিত। ইঁহার ব্যবহার-শাস্ত্র-সংক্রান্ত অনেক প্রসিদ্ধ ইংরেজী গ্রন্থ আছে। সেগুলি অনেক বঙ্গীয় পাঠকেরই পরিচিত। তাঁহার পরিচয় দেওয়া এখানে বাহুল্য মাত্র। তিনি মুসলমান সমাজের গৌরবার্থও কয়েকখানি জাতীয় পুস্তক প্রণয়ন দ্বারা সবিশেষ বিখ্যাত হইয়াছেন। তন্মধ্যে তাঁহার "Spirit of Islam ও History of the Saracens" এই দুইখানি পুস্তকই সমধিক উল্লেখযোগ্য। সম্ভবতঃ মাননীয় জষ্টিস সাহেবের শেষোক্ত ইংরেজী ঐতিহাসিক গ্রন্থ ও অন্যান্য অনেক বিদেশীয় পাশ্চাত্য ঐতিহাসিকগণের পুস্তক সাহায্যে, উক্ত গ্রন্থকর্ত্তা উল্লিখিতাংশের বিষয় সংগ্রহ করিয়াছেন। যাঁহারা মুসলমান জাতির বিজ্ঞান-জগতের উন্নতির বিষয় জানিতে ইচ্ছা করেন, তাঁহারা যেন সার্ সৈয়াদ আমীর আলী সাহেবের উপরোক্ত ইংরেজী গ্রন্থখানি পাঠ করিয়া দেখেন। উক্ত গ্রন্থখানি অতি প্রামাণিক। বর্ত্তমানে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি, এ, পরীক্ষার অন্যতম ইতিহাস পাঠ্যরূপে উহা কয়েক বৎসর নির্ব্বাচিত হইয়া আসিতেছে।

আমরা প্রস্তাবিত গ্রন্থে এ সম্বন্ধে ইহার অধিক আলোচনা করিবার সুযোগ পাইলাম না। তবে আমরা এই অংশের উপসংহারে এইমাত্র বলিতে ইচ্ছা করি, মুসলমান জাতি যে এককালে জগতে দিগ্বিজয়ী-রূপে

প্রসিদ্ধি লাভ করিতে পারিয়াছেন, তাহা শুদ্ধ পাশব-বলে নহে। পাশব-বলে কোন জাতিই উন্নতির চরম সীমায় উপনীত হইতে পারে না। ইতিহাসে তেমন কোন বিষয়ের সম্পূর্ণ প্রমাণাভাব। যে জাতিই যখন অভ্যুদয়শীল, উন্নতিশালী হইতে পারিয়াছে, সেইস্থলেই বাহুবলের সহিত জ্ঞান-গরিমার সংশ্লেষ ঘটিয়াছে। সেরূপ মণিকাঞ্চনের সংযোগ না হইলে আর কোন জাতিই ইতিহাসাভিনয়-রঙ্গমঞ্চে স্থান লাভ করিতে পারেন নাই।

যে রোমীয়েরা এককালে পৃথিবীর সর্ব্বত্র আধিপত্য স্থাপনের অধিকারী হইয়াছিলেন, তাঁহারা কিছু শুদ্ধ পাশব-বলে সে সৌভাগ্যের অধিকারী হইতে পারেন নাই। তাঁহাদের মধ্যে সে সময়ে জ্ঞানানুশীলনের পরাকাষ্ঠা হইয়াছিল। অধুনা ইংলণ্ডে যে ব্যবহার-শাস্ত্র প্রচলিত, তাহা রোম হইতেই গৃহীত। গ্রীসের কথাও তাই। গ্রীস্ যখন রাজ-রাজ্যাভিনয়-জগৎমঞ্চে সমগ্র দর্শকের দৃষ্টি আকর্ষণ ও চিত্ত-চমৎকারিত্ব সম্পাদন করিতেছিলেন, তখন তাঁহার সুকোমলাঙ্ক-পালিত পণ্ডিতগণের জ্ঞানানুশীলনের সীমা, পৃথিবী মধ্যে সর্ব্বোচ্চ। এই সময়ের গ্রীক্ পণ্ডিতগণের পাণ্ডিত্যে বর্ত্তমান শতাব্দীর জ্ঞানকুল-বরেণ্য, স্বনামধন্য ব্যক্তিগণও বিস্মিত, স্তম্ভিত ও হতবুদ্ধি হইয়া থাকেন। এই গ্রীস্ দেশেই প্রসিদ্ধ, অদ্বিতীয়-বক্তাকুল-শিরোমণি ডেমিস থেনিস্ ও তত্ত্বসাগরের তিমিঙ্গল মহামহোপাধ্যায় সক্রেটিসের অভ্যুদয় হইয়াছিল। সেইরূপ জানিবেন, এস্লাম জগতের কথাও তাই। এককালে মুসলমান জাতি সমস্ত শাস্ত্র বিদ্যায় বিশেষ উন্নত ছিলেন। তাঁহারই ফলে জগতে সেই জাতির তাৎকালীন সর্ব্বশ্রেষ্ঠ সৌভাগ্যোদয়। পশাব-বলে কোন জাতিরই উন্নতি হইতে পারে না, হইলেও তাহা

উদয় মাত্র—জলবুদ্‌বুদের ন্যায় নিমেষে মিলাইয়া যায়। দেখিতে দেখিতে তাহা অদৃশ্য হইয়া পড়ে, কিছুতে স্থায়ী হইতে পারে না। মুসলমানের অভ্যুদয় দুই চারিদিনের জন্য হয় নাই, তাহা বহুশতাব্দী-কাল-স্থায়ী থাকিয়া অন্যান্য জাতির বিস্ময়োৎপাদন করিয়াছে।

কালের শাসনে, অদৃষ্ট চক্রের ঘোর আবর্ত্তনে, মুসলমান জাতির চরম অধঃপাতের সূত্রপাত, বহুদিন হইতেই আরম্ভ হইয়াছে। এককালে এই জাতি প্রতীচ্য-জ্ঞান-প্রভাশালী সূর্য্যের ন্যায়, ইউরোপের কুহাজটিল আকাশে সমুদিত হইয়া সে জগতের অন্ধকার-রাশি দূরীভূত করিয়াছিল। হায়! আজি আবার তাহারাই ঘোর তিমির-জালে-সমাচ্ছন্ন,—নিরবচ্ছিন্ন অন্ধ কুহা-গহবরে প্রচ্ছন্নভাবে ভীত, ত্রস্ত, চকিতের ন্যায় বাস করাই এখন তাহাদের অবস্থা!!

এখন মুসলমানজাতি বাঁশ ঝাড়ের বাদুড়,—তাহাদের চ'খে প্রখর জ্ঞান-প্রভা সহ্য হয় না,—চক্ষু ঝলসিয়া দেয়,—অন্ধকারই তাহাদের শান্তি সুখনিকেতন। হায়! কালে বোড়া সাপ এই প্রকারই ঢোঁড়া বনিয়া যায়, থাকে মাত্র ফোঁস,—ভেকের পদ-প্রহার-লাঞ্ছনা, অপদার্থের গঞ্জনাই নিত্য সেবার বিষয় হয়।

মুসলমান জাতির এমনই দুর্ভাগ্য যে, বঙ্গ কি সমগ্র ভারতে এমন কোন স্বজাতি-প্রাণ জীবের আবির্ভাব হইলনা যে, স্বজাতীয় প্রাচীন গৌরব জগতে ঘোষণা করিয়া সে জাতিকে পুনর্জ্জীবিত করিয়া দেয়, বা অপর জাতীয়দিগের কৃত গভীর অঙ্গ-ক্ষতে শান্তিপ্রদ প্রলেপ বিস্তার করে! মুসলমান জাতি কি সত্য সত্যই এতই অধঃপতিত নচেৎ তাহারা পথে, ঘাটে, মাঠে গর্ব্বিতের সগর্ব্ব ঠাটে, এরূপ নিত্য নিত্য অবহেলিত, পদ-দলিত, লাঞ্ছিত,, বিড়ম্বিত হইবে কেন?

হায়! হায়! যখন যে জাতি অধঃপতনোন্মুখ, তখন তাহাদের অধোগতি এইরূপেই ত্বরিত বেগে মাধ্যাকর্ষণিক পতনের ন্যায় হইতে থাকে। পৃথিবীর নিয়মই বুঝি এইরূপ!

এই পুস্তকের অধম লেখক, সম্প্রতি মুর্শিদাবাদে ভ্রমণার্থ বহির্গত হইয়া তথাকার 'প্যালেশ্-আখ্যাত' সুরম্য হর্ম্যের পুস্তকাগারে যে সমস্ত পার্শী আরবী গ্রন্থ দেখিয়া আসিয়াছেন, তাহাতে তাহার অবসন্ন, হতাশ প্রাণেও একটু আশার সঞ্চার হইতে পারিয়াছে। মুসলমানের জ্ঞান জগতে যে সমস্ত অক্ষয় কীর্ত্তি এখনও প্রলয়াবসানে বর্ত্তমান আছে, তাহাও মৃতপ্রায়, স্বজাতি পরিণাম-নিরাশ জনের পক্ষে অল্প আশাপ্রদ নয়! সেই সমস্ত পুস্তকের সংখ্যাও যেমন অধিক, তাহাদের আকারও তেমনই প্রকাণ্ড। জ্ঞান-ভাণ্ডারে মুসলমান জাতির যে কিছু অক্ষয় সম্পত্তি আছে, উক্ত পুস্তকাগার তাহার কতকটার প্রমাণ।

দুর্ভাগ্য বশতঃ ভারতীয় মুসলমান সম্প্রদায়ে অনুসন্ধিৎসু, প্রত্নতত্ত্ববিদ গণের নিতান্ত অভাব বলিয়াই সে সমস্ত 'খনির তিমির গর্ভস্থ' রত্নরাজির কোন সন্ধান হইতেছে না। না জানি, পৃথিবীর কত কত গুপ্ত গুহায় মুসলমান জাতির জ্ঞান-ভাণ্ডারের অমূল্য রত্নরাজি এই প্রকার জলধিগর্ভ-নিহিত মণিমুক্তার ন্যায় প্রচ্ছন্ন রহিয়াছে। অতি সামান্য রত্নেরই প্রচার এ দেশে হইতে পারিয়াছে এবং অতি অল্প লোকেই তাহার যথার্থ মূল্য নিরূপণে মনোযোগ করিয়াছেন। ইহা মুসলমান জাতির নিতান্ত দুর্ভাগ্যেরই বিষয়! জ্ঞান-জগৎ ছাড়িয়া মুসলমানের অন্যান্য সম্পর্কেও ভুবনবিখ্যাত কীর্ত্তি আছে। স্থাপত্য-বিদ্যা, বস্ত্রশিল্প প্রভৃতিতেও তাহাদের গৌরব কম নয়।

স্পেনের আলহামরা, জোহরা নগরী, কর্ডোভা, জুমা মসজিদ এবং

ভারতের কুতুবমিনারা, আগ্রার তাজমহাল, দিল্লীর 'দেওয়ানে আম্', 'দেওয়ানে খাস্', প্রভৃতিই মুসলমান যুগের অক্ষয়-স্থাপত্য-কীর্ত্তির নিদর্শন।

এই সমস্ত কীর্ত্তির ক্ষয়, জগৎ-বিলয় পর্য্যন্ত হইবার নয়। ইহারা, কোন আকস্মিক প্রলয়, বিপ্লবের প্রভাবে ভূমিসাৎ, চূর্ণ বিচূর্ণ না হইলে, চিরকাল উন্নত মস্তকে নভঃস্পর্শী চূড়া-গৌরবে দণ্ডায়মান থাকিয়া, মুসলমান রাজত্বযুগের অলৌকিক সমৃদ্ধি, সম্রাটগণের বিলাসিতা অসামান্য উদারতা, প্রত্যহ সূর্য্যের উদয় হইতে অস্ত পর্য্যন্ত, জগৎবাসীর নিকট ঘোষণা করিতে থাকিবে। এই সমস্ত কীর্ত্তি পরম্পরার দুই একটী এমনই আশ্চর্য্য যে, আধুনিক বিজ্ঞান জগতেও বিদেশীয়দিগকে দর্শন মাত্রে বিস্ময়-সাগরে ডুবাইয়া দেয়,—ক্ষণকালের জন্য তাঁহাদের আত্ম-বিস্মৃতি, স্বর্গীয় কল্পনারাজ্যের চকিত বিভ্রম জন্মায়! প্রসিদ্ধ এদেশীয় রাজপুরুষ শ্লিমান সাহেবের প্রিয়তমা পত্নী আগরার তাজমহল দর্শন করিয়া স্বামীর নিকট এই নিবেদন করেন যে, যদি তিনি মরিলে তাঁহার সমাধিক্ষেত্রের উপরে সেইরূপ একটী মসোলিয়াম্ প্রতিষ্ঠার নিশ্চিত প্রতিশ্রুতি পান, তাহা হইলে তদ্দণ্ডেই তিনি মরিতে প্রস্তুত আছেন। যাহা হউক, আমরা এতৎ প্রসঙ্গে বাহুল্য বোধে এতদূরে ক্ষান্ত হইলাম।

# তৃতীয় পরিচ্ছেদ

## হিন্দু মুসলমান ধর্ম্মতত্ত্ব।

এত সময় পরে আমরা এক বিষম সমস্যাপূর্ণ জটিল-অধ্যায়ে, গভীর তত্ত্বসাগরে ঝাঁপ দিতে বাধ্য হইলাম। আমাদের স্তায় ক্ষুদ্র অকিঞ্চনের পক্ষে এ মহাসমুদ্র পারের আশা বিড়ম্বনাই মাত্র! তাল-পরিমাণ তরঙ্গ-তাড়িত, গভীর-মতভেদ-তর্কবাদ-ভীষণ, আবর্ত্তময় এ মহাসাগরে সামান্ত জ্ঞান ভেলায় পারের কি কোন সম্ভাবনা আছে? সে সম্ভাবনা খুব অল্পই; বরং তরঙ্গ তাড়নের ঘাত প্রতিঘাতে, প্রবল স্রোতামুখে তৃণগুচ্ছ, উন্মূলিত শৈবাল দামের স্তায়, কোথায় কোন্ দূর দুরান্তরে ভাসিয়া যাইবারই অধিক সম্ভাবনা,—কোন আশ্রয় স্থান, নবীন চড়ায় ঠেকিবার আশা সুদূর পরাহত। যাহা হউক কর্ত্তব্যের অনুরোধে অনেক সময়ে বামন হইয়াও চাঁদে হাত বাড়াইতে হয়। অনেক সময়ে পুত্র সন্তানের অনুচিত আবদারে ব্যতিব্যস্ত হইয়া পিতামাতাকে চাঁদ ধরিবার ভাণ ক্রমে আকাশের দিকে হস্ত প্রসারণও করিতে হয়। আমাদের দশাও ঠিক সেইরূপ। আমরা তাহাতে কতদূর কৃতকার্য্য হইতে পারিব, তাহা ভূত-ভাবন পতিত-পাবন অন্তর্যামীই জানেন। আমাদের তাহা বলিবার সাধ্য নাই। সেরূপ দৈবজ্ঞানে আমরা নিতান্তই বঞ্চিত।

যাহা হউক, ধর্ম্মতত্ত্ব অতি দুর্গম, অতি জটিল, অতি নিগূঢ়। সে তত্ত্বে আমাদের প্রবেশাধিকার কিরূপ, তাহা পাঠকগণ "prima-facie"

অনুমানে নিরূপণ করিতে পারেন। আমরা ধর্ম্মতত্ত্বে দুগ্ধপোষ্য বালক বা জ্ঞানমার্গের অজাতপালক বিহঙ্গ শাবক। উচ্চ তত্ত্ব রাজ্যে আমাদের উড়িবার ক্ষমতা অতি অল্পই, এমন কি গোড়িস্থ কোটে নাই বা কেবল চিঁচিঁ করিয়া পরের মুখে আধার খাইতে শিখিয়াছি মাত্র। বেশী ভণিতার কোন প্রয়োজন নাই, তবে এইমাত্র আমাদের ভূমিকা যে, আমরা মাপকাটিতে মাপ করিয়া, হৃদয়কূপে জ্ঞানের গভীরতা 'সাউণ্ড' sound করিয়া বুঝিতে পারিয়াছি, আমাদের সে সম্বল তত নাই, বরং যাহা আছে, তাহা হঠাৎ বন্যার প্লাবনে দূর দূরান্তরের চত্তরের ন্যায় বড়ই চঞ্চল টল টল খল্ খল্ মত। মোটের উপর সে কিছুই নয়। তথাপি এ উদ্যম কেন, তাহা পাঠক মাত্রকে বেশী বলিতে হইবে না। অনেকেই মুখে 'রা' না ফুটিতে অন্ত পর্য্যন্ত খোঁজ লইতে পারেন, এমন কুশাগ্র-বুদ্ধি,সূক্ষ্মদর্শী পাঠক বিস্তর আছেন।

আমাদের পূর্ব্বপ্রথা, পূর্ব্বসূত্র অনুসারে প্রথমেই হিন্দু ধর্ম্মের কথা বলিতে হয়। ধর্ম্মের মধ্যে পৃথিবীতে হিন্দু ধর্ম্মের ন্যায় জটিল কুটিল ধর্ম্ম আর নাই। অন্য ধর্ম্মীর পক্ষে এই ধর্ম্মের ত্রিসীমায় পদার্পণ করাও বিপদের বিষয়। কিছুতেই ইহার থই পাওয়া যায় না। ইহা যে আমরা নিজ হইতে হাতগড়া বলিলাম, এমন কেহ মনে করিবেন না। মহা হিন্দু সাধকগণও এই ধর্ম্মের জটিলতা সম্বন্ধে উক্তি করিয়া গিয়াছেন। যদিও সেই উক্তি সমস্ত ধর্ম্ম সম্বন্ধেই একপ্রকার খাটে, তথাপি উক্তি-কর্ত্তা সম্ভবতঃ নিজ ধর্ম্মের প্রতি লক্ষ্য করিয়াই সেই উক্তি করিয়া থাকিবেন। তাহা এই ;—

"বেদাবিভিন্নাঃ স্মৃতয়ো বিভিন্না
নাসৌ মুনির্যস্য মতং ন ভিন্নং"

ধর্মস্য তত্ত্বং নিহিতং গুহায়াম্
মহাজনেন যেন গতঃ সঃ পন্থাঃ।"

উক্ত শ্লোক হইতেই বোধ হয় যে, হিন্দু ধর্মের বাঁধাবাঁধি কোন সাধন প্রণালী নাই। কেননা, মহাজন বলিতে অনেক মহাজনই থাকিতে পারেন। সেই সমস্ত মহাজনের পরস্পর মতৈক্যেরও সম্ভাবনা অতি কম। উল্লিখিত শ্লোকেও সে কথার স্পষ্ট আভাষ আছে। তাহাতে বেদ বিভিন্ন, স্মৃতি বিভিন্ন এবং মুনিগণের মত বিভিন্ন উল্লেখ আছে।

হিন্দু ব্যতীত মুসলমান, খ্রীষ্টান প্রভৃতি অন্যান্য একেশ্বরবাদী ধর্ম্ম-সম্প্রদায়, নিজ নিজ ধর্ম্মকে বিধি-উক্তি নির্দ্দিষ্ট বলিয়া স্বীকার করেন এবং তাঁহাদের সেইরূপ কোন ধর্ম্মগ্রন্থও আছে। সে সমস্ত ধর্ম্মগ্রন্থ প্রত্যেক সম্প্রদায় পক্ষে এক বই বহু নয়। খ্রীষ্টানের সম্বল বাইবেল, মুসলমানের "কোরাণ" এবং ইহুদীর 'তৌরিত' তাহার প্রমাণ। যদিও হিন্দুগণ অনেকেই শ্রীমদ্ভগবদ্গীতাকে কৃষ্ণের উক্তি বলিয়া জানেন, তথাপি বঙ্কিম বাবুর ন্যায় আধুনিক তত্ত্বজ্ঞেরা তাহাকে সেরূপ চক্ষে দেখিয়াছেন, এরূপ বলিয়া বোধ হয় না। সাক্ষাৎ সম্বন্ধে তাহা যে সেরূপ নয়, বঙ্কিম বাবুর 'কৃষ্ণচরিত্র' ও গীতার ব্যাখ্যা পাঠে তেমনই বোধ জন্মে। যাহা হউক, এখানে সে কথার কোন প্রয়োজন নাই। আমরা বলিতে চাই যে, হিন্দু ধর্ম্মের মা বাপ এক প্রকার নাই, ইহাই প্রমাণ সিদ্ধ। মৃত রাজকৃষ্ণ মুখোপাধ্যায় মহাশয়ের ধর্ম্মতত্ত্ব সংক্রান্ত একটী উপাদেয় প্রবন্ধ আছে। উক্ত প্রবন্ধের নাম "দেবতত্ত্ব"। প্রবন্ধটী প্রসিদ্ধ 'বঙ্গদর্শন' পত্রিকায় ১২৮২ সালের বৈশাখ সংখ্যায় ৪র্থ খণ্ডে প্রচারিত হয়। রাজকৃষ্ণ বাবু, বৈদিক যুগ সম্বন্ধে উক্ত প্রবন্ধে এইরূপ লিখিয়াছেন :-

"জ্ঞান সম্বন্ধে আদিম কালের মানবগণ এখনকার শিশুদিগের ন্যায় ছিলেন। আমরা যে সকল নৈসর্গিক নিয়ম দ্বারা জগৎ কার্য্যের ব্যাখ্যা করি, তাঁহারা সে সকল কিছুই জানিতেন না। এ বিশ্ব তাঁহাদিগের অসম্বদ্ধ ঘটনাবলীপূর্ণ বোধ হইত। আপনাদিগের কর্তৃত্ব সাদৃশ্যে জগৎ কার্য্যের কারণানুসন্ধান করিতে গিয়া তাঁহারা সর্ব্বত্রই সচেতন এবং ইচ্ছা বিশিষ্ট অধিষ্ঠাতা মনে করিতেন। * * * * * * * * * * *। এইরূপে পূর্ব্বকালে প্রাকৃতিক ঘটনা ভেদে ভিন্ন ভিন্ন অতি-মানুষিক সচেতন অধিষ্ঠাতা কল্পিত হইয়াছিল। তন্মধ্যে কোন কোনটী মনুষ্যের মঙ্গলকর, কোন কোনটী অমঙ্গলকর বলিয়া বিবেচিত হইত। প্রাচীন আর্য্যঋষিগণ প্রথমোক্তদিগকে দেব এবং শেষোক্তদিগকে অসুর বা দৈত্য বলিতেন। তাঁহাদিগের লিখনভঙ্গী দেখিয়া অনুমান হয় যে, তৎকালের অজ্ঞানাবস্থায় দেখিয়া শুনিয়া আত্মরক্ষা করিয়া চলিইার পক্ষে আলোক যেরূপ উপকারী বোধ হইত, সেরূপ আর কিছুই হইত না। এ নিমিত্ত তাঁহারা প্রভাবশালী সূর্য্য, চন্দ্র ও অগ্নি প্রভৃতির স্তুতিবাদ ও সাহায্য প্রার্থনা করিতেন।"

ইহার পর উক্ত প্রবন্ধের অন্যত্র আছে,—

"কিঞ্চিৎ বিবেচনা করিয়া দেখিলেই প্রতীতি হইবে যে, অনেক দেবতাই সূর্য্যের নামান্তর মাত্র। সূর্য্যার্ঘ্য প্রদান কালে এই মন্ত্রটী উচ্চারিত হয়;—

"নমো বিবস্বতে ব্রহ্মন্ ভাস্বতে বিষ্ণু তেজসে,
জগৎ সবিত্রে শুচয়ে সবিত্রে কর্ম্মদায়িনে।"

অর্থাৎ ব্রহ্ম প্রভ যুক্ত, বিষ্ণু তেজোময় জগৎ প্রসবিতা শুচি কর্ম্মফল

দায়ী সবিতা বিবস্বংকে নমস্কার।" ইহাতে স্পষ্টই অনুমান হয়, ব্রহ্মা ও বিষ্ণু উভয়েই সূর্য্যের নামভেদ মাত্র।"

অন্যত্র এইরূপ ;—

"পূর্ব্ব পরিচ্ছেদে প্রদর্শিত হইয়াছে যে পার্থিব অগ্নি, অন্তরীক্ষ বিহারী অশনিধারী ইন্দ্র বা বায়ু, এবং আকাশবাসী দিবাকর, বৈদিক সময়ে আর্য্যদিগের প্রধান উপাস্য দেবতা ছিলেন ; এবং অন্য সকল দেবতা তাঁহাদিগেরই রূপান্তর বা নামান্তর বলিয়া গণ্য হইতেন। কিন্তু কালে ব্রহ্মা, বিষ্ণু ও শিব দেবতাদিগের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ পদে আরোহণ করিয়াছেন। তাঁহাদিগের সৌর-প্রকৃতি সম্বন্ধে আমরা পূর্ব্বে কিছু বলিয়াছি, এবার শিবের বিষয়ে কয়েকটী কথা বিশেষ করিয়া বলিতে চাই।

বেদে শিব নামে কোন দেবতা দেখা যায় না ; কিন্তু মঙ্গলকর অর্থে শিব শব্দের প্রয়োগ লক্ষিত হয়। যখন শিবের ক্রোধানল প্রজ্বলিত হয়, যখন তিনি সংহারমূর্ত্তি ধারণ করেন, তখন তাহাকে রুদ্র বলে। * * * * * * * * *। বোধ হয়, যেখানে উগ্রতা, প্রচণ্ডতা বা ক্রোধ দৃষ্ট হইত, সেখানে আদৌ রুদ্র শব্দ প্রযুক্ত হইত। * * * * * * * * * *। যাঁহারা অগ্নিশিখার আকারের প্রতি দৃষ্টি করিয়াছেন, তাঁহারাই বুঝিবেন যে, ( শিবের নাম ) কপর্দ্দী বা জটাধারী, নীল-কণ্ঠ প্রভৃতি নাম কিরূপ সুসঙ্গত।"

ইহার পর প্রবন্ধকর্ত্তা শিবের অষ্টমূর্ত্তির উল্লেখ করিয়া তৎসম্বন্ধে "শতপথ-ব্রাহ্মণ" হইতে একটী দীর্ঘ উপাখ্যান উদ্ধৃত করিয়াছেন।

তাহার পর বলিতেছেন—

"শত পথ ব্রাহ্মণ হইতে যে উপাখ্যানটী উদ্ধৃত হইল, তাহার

অভ্যন্তরে প্রবেশ করিয়া দেখিলে বোধ হইবে যে, রুদ্রের রূপে অগ্নিরই প্রবলতা, কিন্তু তথায় সূর্য্য, চন্দ্র, বায় প্রভৃতিরও স্থান আছে। প্রাচীন কালে যে সকল দেবতার উপাসনা প্রচলিত ছিল, সকলই সময়ে সময়ে ভীমমূর্ত্তি ধারণ করিতেন। সূর্য্য কখন কখন দেশ দগ্ধ করিতেন। বায় সময়ে সময়ে বৃক্ষ উন্মূলিত, গৃহ ভগ্ন ও নৌকা জলমগ্ন করিতেন। অগ্নি কখন কখন লোকের সর্ব্বস্বান্ত করিতেন। অশনির আঘাতে সময়ে সময়ে লোকের প্রাণ যাইত। প্রবল জলপ্লাবনে কখন কখন জনপদ সকল নষ্ট হইত। ভয়ঙ্কর শিলা বৃষ্টিতে কখন কখন বিলক্ষণ অপকার করিত। মনোহর চন্দ্রমাও সময়ে সময়ে রাহুগ্রস্ত হইয়া ভয় বিস্তার করিতেন। এইরূপে প্রত্যেক দেবতারই কখন কখন উগ্রভাব লক্ষিত হইত। * * * * * * *। কি প্রকারে বৈদিক দেবতা দিগের প্রাধান্য বিলুপ্ত হইয়া ভারতবর্ষে শিব ও বিষ্ণুর প্রাধান্য সংস্থাপিত হয়, স্থির করা সহজ নয়। কিন্তু এরূপ অনুমান নিতান্ত অসঙ্গত নয় যে, সমুদায় প্রাচীন দেবতার উগ্রভাব লইয়া শিবের এবং সৌম্যভাব লইয়া বিষ্ণুর সৃষ্টি, এবং এই কারণে লোকে ক্রমে অন্য দেবতা অপেক্ষা তাঁহাদিগের প্রতি অধিক ভক্তি দেখাইতে আরম্ভ করে।"

শিবের লিঙ্গ-মূর্ত্তি সম্বন্ধেও উক্ত প্রবন্ধকর্ত্তা লিখিতেছেন ;—

"বৈদিক ঋষিদিগের কোন উপাস্য দেবতাই লিঙ্গমূর্ত্তি বলিয়া বর্ণিত নহেন, এবং আমরা পূর্ব্বেই বলিয়াছি যে, অতি প্রাচীনকালে অনার্য্য জাতিদিগের মধ্যে লিঙ্গোপাসনা প্রচলিত ছিল। সুতরাং ভারতবর্ষীয় অনার্য্য জাতিদিগের নিকট হইতে আর্য্যেরা এ প্রকার শিব-পূজা-পদ্ধতি পাইয়াছিলেন, ইহা অনেকদূর সম্ভব।"

শৈব উপাসনা যে অনার্য্য-ভাবাপন্ন, তদ্বিষয়ে প্রবন্ধকর্ত্তা লিঙ্গোপাসক

দিগের প্রতি বিদ্বেষভাবের কথা উল্লেখ করিয়াছেন এবং বেদ হইতে নিম্নলিখিত ঋকের অংশ উদ্ধৃত করিয়াছেন ;-

"স শর্ধদর্যো বিষুণস্য জন্তোর্ম্মা শিশ্নদেবা অপিগুর্ঋতং নঃ।"

অন্যত্র আছে ;—

ইতিহাস পুরাণাদিতে দক্ষযজ্ঞ ভঙ্গের যেরূপ বিবরণ পাওয়া যায়, তাহাতে বোধ হয়, শিব পূর্ব্বে যজ্ঞভাগ পাইতেন না, অনেক মারামারির পরে তিনি দেবতা বলিয়া গৃহীত হন। রামায়ণে প্রথমে এ বিষয়ের উল্লেখ দেখা যায়।"

ইহার পরই প্রবন্ধকর্ত্তা হরধনু সম্বন্ধে জনকের উক্তি, প্রমাণ স্বরূপ তুলিয়া দিয়াছেন। ভারতচন্দ্রের দক্ষযজ্ঞ পালায়ও এ কথার প্রমাণ পাওয়া যায়। শিব যে অনার্য্য-কল্পিত দেবতা, এ সম্বন্ধে প্রবন্ধকর্ত্তা প্রবন্ধের মধ্যে অনেক স্থানে অনেক শ্লোক প্রমাণ সংগ্রহ করিয়া দিয়াছেন। তন্মধ্যে নিম্নলিখিত কয়েক স্থান উদ্ধৃত হইবার যোগ্য।

"চণ্ডাল চর্ম্মকার প্রভৃতি হেয় জাতিও স্বহস্তে শিবপূজা করিতে পারে। কিন্তু দ্বিজ-সহায়তা-ব্যতিরেকে অন্য দেবতার পূজা হয় না। ইহাতে বুঝা যাইতেছে যে, শিবপূজা-পদ্ধতি অনার্য্য ভাবাপন্ন এবং তন্নিমিত্তই অনার্য্য বংশসম্ভূত নিম্নশ্রেণীর হিন্দুগণ আপনা আপনি মহাদেবকে অর্চ্চনা করিতে ও নৈবেদ্যাদি দিতে অধিকারী। আর বোধ হয়, এই কারণেই শাস্ত্রে শিব-নির্ম্মাল্য-গ্রহণ নিষিদ্ধ হইয়াছে।"

"পুরাণাদিতে শিবের যে প্রকার মূর্ত্তি বর্ণিত হইয়াছে, তাহা সভ্য আর্য্যদিগের কল্পিত বলিয়া প্রতীত হয় না। গলায় হাড়ের মালা, অঙ্গে ভস্মমাখা, মস্তকে সর্প, পরিধান ব্যাঘ্রচর্ম্ম অথবা দিগম্বর, অঙ্গে সঙ্গেভূতপ্রেত, সিদ্ধি ও ধুতূরা সেবনে চক্ষু রক্তবর্ণ ও বিকৃতাকার; উপাস্য

দেবতার ঈদৃশ রূপ, আর্য্য ঋষিদিগের চিন্তাসম্ভূত না হইয়া অসভ্য দস্যুদিগের কল্পনার ফল হইবারই সম্ভাবনা।"

যাহা হউক, শিব যিনিই হউন, আমরা এই বঙ্গদেশে হিন্দুদিগের মধ্যে তাঁহার বিশেষ ভক্তি শ্রদ্ধা দেখিতে পাই। তাহার তেমন না হউক, তাঁহার প্রধান শক্তি, দুর্গা কালীর ভক্তি, অর্চ্চনা, পূজা, হোম, যাগ আমরা যথেষ্টই প্রত্যক্ষ করিয়া থাকি। আশ্বিনে শারদীয় শুক্লপক্ষে বঙ্গদেশের প্রায় সঙ্গতিপন্ন হিন্দুর গৃহে গৃহে, লম্বোদর-জননী জগদম্বার সাড়ম্বর, অম্বর-বিদারী ঢাক-ঢক্কা-সহ মহা সমারোহের পূজা উৎসব দেখিয়া থাকি। দুর্গোৎসব, বঙ্গদেশীয় হিন্দুদিগের একটী প্রধান পর্ব্বোৎসব বলিয়াই আমাদের ধারণা। অপরদিকে হিন্দুদিগের অন্য দেবতা, বোধ হয় তিনি সকল দেবতার প্রধান, বিষ্ণুর কথা আলোচ্য। হিন্দু শাস্ত্রমতে ইনি স্বয়ং ভগবান,—"কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্"। কিন্তু এই বৈষ্ণব ধর্ম্মের বাহ্যাকার প্রকৃতি দেখিয়া আমরা তাহার তত কিছুই বুঝিতে পারি না। আমাদের কাছে তাহা এক প্রকার হেঁয়ালি—হেঁয়ালিও সামান্য নয়, নিতান্ত জটিল কুটিল। বিষ্ণুর নামান্তর শ্রীকৃষ্ণ। এই শ্রীকৃষ্ণের লীলা সম্বন্ধে কান্ত-রস-প্রিয় বৈষ্ণব কবিগণ, কল্পনার আশ্রয়ে যেরূপ বর্ণনা প্রসঙ্গ করিয়াছেন, তাহা নিতান্তই রঙ্গরসে পরিপূর্ণ। তাহার কাঠ-কঠিন রূপকের আবরণ ভেদ করিয়া গভীর অন্তস্তল-নিহিত তত্ত্বের সন্ধান গ্রহণ করা অন্য ধর্ম্মীর কেন, তদ্ধর্ম্মাবলম্বী শতকরা নব নবতি জনের পক্ষেও সহজ সাধ্য বিষয় নয়। বঙ্কিম বাবু তাঁহার 'কৃষ্ণচরিত্রের' প্রথম ভাগে লিখিয়াছেন ;—

"'কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্' যদি তাহাই বাঙ্গালীর বিশ্বাস, তবে সর্ব্বসময়ে কৃষ্ণারাধনা, কৃষ্ণনাম, কৃষ্ণকথা ধর্ম্মেরই উন্নতি-সাধক। সকল সময়ে

ঈশ্বরকে স্মরণ করার অপেক্ষা মনুষ্যের মঙ্গল আর কি আছে? কিন্তু ইঁহারা ভগবান্‌কে কিরূপ ভাবেন? ভাবেন, ইনি বাল্যে চোর,—ননী মাখন চুরি করিয়া খাইতেন; কৈশোরে পারদারিক,—অসংখ্য গোপ নারীকে পাতিব্রত্য ধর্ম্ম হইতে ভ্রষ্ট করিয়াছিলেন, পরিণত বয়সে বঞ্চক ও শঠ,—বঞ্চনার দ্বারা দ্রোণাদির প্রাণ হরণ করিয়াছিলেন। ভগবচ্চরিত্র কি এইরূপ? যিনি কেবল শুদ্ধ-সত্ত্ব, যাঁহা হইতে সর্ব্বপ্রকার শুদ্ধি, যাঁহার নামে অশুদ্ধি, অপুণ্য দূর হয় মনুষ্য দেহ ধারণ করিয়া সমস্ত পাপাচরণ কি সেই ভগবচ্চরিত্র সঙ্গত? ভগবচ্চরিত্রের এইরূপ কল্পনায় ভারতবর্ষের পাপস্রোত বৃদ্ধি পাইয়াছে; সনাতন ধর্ম্মদ্বেষীগণ (একথা) বলিয়া থাকেন এবং সে কথার প্রতিবাদ করিয়া জয়শ্রী লাভ করিতেও কখন কাহাকে দেখি নাই।"

ইহার পরে বঙ্কিম বাবু, 'কৃষ্ণচরিত্রে'র ২য় খণ্ড ৫ম পরিচ্ছেদের ('ব্রজগোপী বিষ্ণুপুরাণ') প্রথমভাগে লিখিতেছেন;—

"কৃষ্ণদ্বেষিদিগের নিকট যে কথা কৃষ্ণচরিত্রের প্রধান কলঙ্ক, এবং আধুনিক কৃষ্ণ-উপাসকদিগের নিকট যাহা কৃষ্ণভক্তির কেন্দ্র-স্বরূপ, আমি এক্ষণে সেই তত্ত্বে উপস্থিত। কৃষ্ণের সহিত ব্রজগোপীদিগের সম্বন্ধের কথা বলিতেছি। কৃষ্ণচরিত্রের সমালোচনায় এই তত্ত্ব অতিশয় গুরুতর।"

ইহার পরই লিখিতেছেন;—

"মহাভারতে ব্রজগোপীদিগের কথা কিছুই নাই। সভাপর্ব্বে শিশুপাল বধ পর্ব্বাধ্যায়ে শিশুপাল-কৃত সবিস্তার কৃষ্ণনিন্দা আছে। যদি মহাভারত প্রণয়ন কালে ব্রজগোপীগণ ঘটিত কৃষ্ণের এই কলঙ্ক থাকিত, তাহা হইলে শিশুপাল অথবা যিনি শিশুপাল বৃত্তান্ত প্রণয়ন করিয়াছেন, তিনি কখনই কৃষ্ণনিন্দাকালে তাহা পরিত্যাগ করিতেন না। অতএব নিশ্চিত

যে, আদিম মহাভারত প্রণয়ন কালে একথা চলিত ছিল না,—তাহার পরে গঠিত হইয়াছে।"

ইহা হইতেই উপলব্ধি হয়, কৃষ্ণচরিত্রের কলঙ্ক কথা আকাশ কুসুম,—সে সকল নিতান্ত কুরুচি-সম্পন্ন কুকবিদিগেরই কল্পনা। নচেৎ দেব চরিত্রে সেরূপ বীভৎস বিভীষিকা আরোপ হইবার অন্য কোন কারণ দেখা যায় না। বঙ্কিম বাবু 'কৃষ্ণচরিত্রের" নানাস্থানে ভূয়োভূয়ঃ পুরাণাদি গ্রন্থে অপ্রাকৃত-উপাখ্যান, অসম্ভব গল্প-সৃষ্টি, কবিকল্পনার বিকৃত যোজন গ্রন্থির উল্লেখ করিয়াছেন।

তিনি উক্ত পরিচ্ছেদেই অন্য এক স্থানে লিখিতেছেন ;—

"আমরা পূর্ব্বে যে নিয়ম করিয়াছি, তদনুসারে মহাভারতের পর বিষ্ণুপুরাণ দেখিতে হয়, এবং পূর্ব্বে যেমন দেখিয়াছি, এখনও তেমন দেখিব যে, বিষ্ণুপুরাণ, হরিবংশ এবং ভাগবত পুরাণে উপন্যাসের উত্তরোত্তর শ্রীবৃদ্ধি হইয়াছে, এই ব্রজ-গোপীতত্ত্ব মহাভারতে নাই, বিষ্ণু পুরাণে পবিত্র ভাবে আছে, হরিবংশে প্রথম কিঞ্চিৎ বিলাসিতা প্রবেশ করিয়াছে, তাহার পর ভাগবতে আদিরসের অপেক্ষাকৃত বিস্তার হইয়াছে, শেষ ব্রহ্ম-বৈবর্ত্ত-পুরাণে তাহার স্রোত বহিয়াছে।"

এই সকল দেখিয়া শুনিয়া আর একটা কথা মনোমধ্যে আপনা হইতেই উদিত হয়। সে কথা এই—পুরাণাদি গ্রন্থ যদি হিন্দুশাস্ত্রের অঙ্গই হয়, তবে তাহার মৌলিকতা সম্বন্ধে ঘোর সন্দেহ রহিয়াছে। সে সকলে অনেক স্থলেই যখন 'আষাঢ়ে' গল্পের ভূরি সৃষ্টি, তখন তাহাদের আর ধর্ম্মপুস্তকের গৌরব কোথায় থাকিতে পারে ? ইহা ভিন্ন মহাভারতেও যে অনেক প্রক্ষিপ্ত বিষয় জুটিয়াছে, বঙ্কিম বাবু তাহা 'কৃষ্ণচরিত্রে' বিশেষ যুক্তি-তর্ক-মতবাদের সহিত প্রদর্শন করিয়াছেন। তিনি

উক্ত গ্রন্থে দুই তিন স্তরের ভিন্ন ভিন্ন কবির ভিন্ন ভিন্ন রচনা-চাতুর্য্য, কল্পনা-কুশলতার পরিচয় দিয়াছেন। এমন কি দুঃখের সহিত একস্থানে লিখিয়াছেন ;—

"আমরা এতদূর পর্য্যন্ত সোজাপথে সুবিধামত চলিয়া আসিতেছিলাম ; কিন্তু এখন হইতে ঘোরতর গোলযোগ। মহাভারত সমুদ্র বিশেষ, কিন্তু এতক্ষণ আমরা, তাহার স্থির বারিরাশি মধ্যে মধুর মৃদুগম্ভীর শব্দ শুনিতে শুনিতে সুখে নৌকাযাত্রা করিতেছিলাম। এক্ষণে সহসা আমরা ঘোর বাত্যায় পড়িয়া তরঙ্গাভিঘাতে পুনঃ পুনঃ উৎক্ষিপ্ত নিক্ষিপ্ত হইব। কেননা, এখন আমরা বিশেষভাবে মহাভারতের দ্বিতীয় স্তরের কবির হাতে পড়িলাম।

তাঁহার হস্তে কৃষ্ণ-চরিত্র সম্পূর্ণ পরিবর্ত্তিত হইয়াছে। যাহা উদার ছিল, তাহা এক্ষণে ক্ষুদ্র ও সঙ্কীর্ণ হইয়া পড়িতেছে ; যাহা সরল, তাহা এক্ষণে কৌশলময় ; যাহা সত্যময় ছিল, তাহা এক্ষণে অসত্য ও প্রবঞ্চনার আকার। যাহা ন্যায় ও ধর্ম্মের অনুমোদিত ছিল, তাহা এক্ষণে অন্যায় ও অধর্ম্মে কলুষিত। দ্বিতীয় স্তরের কবির হাতে কৃষ্ণ-চরিত্র এইরূপ বিকার-প্রাপ্ত হইয়াছে।" ('কৃষ্ণচরিত্র' ৬ষ্ঠ খণ্ড, তৃতীয় পরিচ্ছেদ)

ইহা ভিন্ন বঙ্কিম বাবু 'কৃষ্ণচরিত্রের' ২য় খণ্ড দশম পরিচ্ছেদে শ্রীরাধা সম্বন্ধে লিখিতেছেন ;—

"ভাগবতের এই রাসপঞ্চাধ্যায়ের মধ্যে 'রাধা' নাম কোথাও পাওয়া যায় না। বৈষ্ণবাচার্য্যদিগের অস্থিমজ্জার ভিতর রাধা নাম প্রবিষ্ট। তাঁহারা টীকা টিপ্পনীর ভিতর পুনঃ পুনঃ রাধা প্রসঙ্গ উত্থাপন করিয়াছেন, কিন্তু মূলে কোথাও রাধার নাম নাই। * * * * * * *
রাস পঞ্চাধ্যায়ে কেন, সমস্ত ভাগবতে কোথাও রাধার নাম নাই।

ভাগবতে কেন, বিষ্ণুপুরাণে, হরিবংশ বা মহাভারতে, কোথাও রাধার নাম নাই। অথচ এখনকার কৃষ্ণ উপাসনার প্রধান অঙ্গ রাধা। রাধা ভিন্ন এখন কৃষ্ণ নাম নাই। রাধা ভিন্ন এখন কৃষ্ণের মন্দির নাই বা মূর্ত্তি নাই। বৈষ্ণবদিগের অনেক রচনায় কৃষ্ণ অপেক্ষা রাধা অনেক প্রাধান্য লাভ করিয়াছেন। * * * * * * *। রাধাকে প্রথম ব্রহ্মবৈবর্ত্ত পুরাণে দেখিতে পাই।"

বঙ্কিম বাবু, এই ব্রহ্মবৈবর্ত্ত পুরাণের বিস্তৃত আলোচনা করিয়াছেন। পাঠকগণ অনেকেই তাহা অবগত সুতরাং সে সম্বন্ধে, আমাদের সবিস্তার বলিবার কোন প্রয়োজন নাই। তবে বঙ্কিম বাবুর আলোচনা হইতে ইহাই আমরা বুঝিতে পারিয়াছি, ব্রহ্ম-বৈবর্ত্ত-পুরাণকে ভিত্তি করিয়া, বৈষ্ণব কবিগণের কল্পনার প্রলয় প্লাবনে অনেক গীতিকাব্যে আদিরসের উদ্বেল স্রোত বহিয়াছে এবং এখনও মন্দ মন্দ বহিতে আছে। উক্ত পুরাণ হইতেই গীতগোবিন্দের সৃষ্টি, এবং উহাই চৈতন্য প্রচারিত 'কান্ত রসাশ্রিত' ভক্তিবাদ ধর্ম্মের মূল। ফলকথা, আমরা যতদূর বুঝিতে পারিয়াছি, তাহাতে বৈষ্ণব চার্য্য, বৈষ্ণব কবিরাই কৃষ্ণের পবিত্র চরিত্রে প্রাকৃত-জন-সুলভ, অতি অপবিত্র মানবিক প্রেমের ছায়া আনিয়া ফেলিয়াছেন ;—নিষ্কলঙ্ক চন্দ্রে কলঙ্ক বিস্তার করিয়াছেন,—সে কলঙ্ক আবার এমনই দুর্মোচনীয় যে, বঙ্কিম বাবুর ন্যায় আধুনিক কৃত-বিদ্য, অতি সুপণ্ডিত তত্ত্বজ্ঞেরাও, সেই দুর্নিবার কলঙ্ক ক্ষালন করিবার জন্য, স্বর্গ মর্ত্ত্য পাতাল আলোড়ন করিতে বাধ্য হইয়াছেন। বঙ্কিম বাবুর "কৃষ্ণ-চরিত্র"ই তাহার প্রমাণ। কৃষ্ণের পার্থিব লীলাকে বৈষ্ণব কবিরাই নিতান্ত বিকৃত, কিম্ভূতকিমাকার করিয়াছেন। তাহারাই হাতে কলমে, টীকা টিপ্পনীতে, ব্যাখ্যা, ভাষ্যে প্রকাশ্যে অপ্রকাশ্যে, নিতান্ত ওদাস্য হেলা

ফেলা ভাবে, সেই নিষ্কলঙ্ক কৃষ্ণচরিত্র, নিতান্ত কলঙ্ক-দূষিত, কলুষ-পঙ্কিল করিয়া দিয়াছেন। ইহা কি পাপ নয়? দেবতার চরিত্রে ভক্তের পক্ষে এরূপ বীভৎস কলঙ্কারোপ, আমাদের মতে ঘোর পাতক;—সে পাতকের কোন মোচন নাই,—কোন প্রায়শ্চিত্ত নাই, তাহার একমাত্র ফল, অনন্ত নরক ভোগ! 'কৃষ্ণচরিত্রের, একস্থানে বঙ্কিম বাবু নিতান্ত আক্ষেপ প্রকাশ করিয়াছেন;—"যাহা ভাগবতে নিগূঢ় ভক্তিতত্ত্ব, জয়দেব গোস্বামীর হাতে তাহা মদন-ধর্ম্মোৎসব। এতকাল আমাদের জন্মভূমি সেই মদন-উৎসব ভারাক্রান্ত, তাই কৃষ্ণ-চরিত্রের অভিনব ব্যাখ্যার প্রয়োজন হইয়াছে।" (ব্রজগোপী,—ভাগবত,—বস্ত্রহরণ)

বস্তুতঃই কৃষ্ণচরিত্রের যত ঘেঁউড় পচালের আঁধি, মূল কারণ,—জয়দেব। তিনি ব্রহ্মবৈবর্ত্ত পুরাণ হইতে খেঁই ধরিয়া, নিতান্ত সিদ্ধহস্তের টানা বোনায় এক নূতন 'fabric' এর সৃষ্টি করিয়াছেন এবং সৌভাগ্য ক্রমে তাহার পদাঙ্কানুসারী নিতান্ত নটবিহারী অনেক চেলাও জুটিয়াছে। সে চেলাও দুই একটা নয়,—শত শত, এবং তাঁহাদের কল্পনার খেলাও গুরুর অপেক্ষা বেশী বই কম নয়। বরং গুরু অপেক্ষা শিষ্যদিগেরই দুই এক হস্ত কৌশল, অত্যন্ত অদ্ভুত! দেখিবেন, বিদ্যাপতি চণ্ডীদাসে কিরূপ অভিনব কল্পনা-অতিপ্লাবনের উচ্ছ্বাস;—পূর্ব্বরাগ, মাথুর, বিরহ, মিলন, মানভঞ্জন, দৌত্য, 'বিদেশিনী' 'নাপিতিনী' 'রাই রাখাল',—কতই অলৌকিক কবি কল্পনার অপূর্ব্ব সৃষ্টি!!

বৈষ্ণব কবিগণ 'এর চেয়েও বাড়ে, লম্ফ দিয়ে পড়ে ঘাড়ে' গেছে,—যে আসে লঙ্কায় সেই বীর হনুমান' এরূপ ভাবে, পরবর্ত্তীরা পূর্ব্ববর্ত্তীদিগের উপরে থাকিতেই চেষ্টা করিয়াছেন; তাই তাঁহাদের গীতিকাব্যেও কৃষ্ণচরিত্রের নিত্য নূতন সংস্করণের ছড়াছড়ি! অধিকাংশ বৈষ্ণব কবিবদিগের 'পদলহরী', মদনোৎসব লহরই বটে! জয়দেব গাহিলেন:—

'প্রিয়ে চারুশীলে মুঞ্চময়ি মানমানদানং,
সপদি মদনানলো দহতি মম মানসং।"

যাহা হউক, ইহা এক প্রকার তত খোলাখুলি নয়,—আদিরসের ভাব আছে বটে, কিন্তু তাহা বড় বন্যার ন্যায় উছলিয়া উঠে নাই,—কিঞ্চিং প্রচ্ছন্নভাবেই আছে। কিন্তু তাঁহার শিষ্য মৈথিলী কবি, ভাবাব জয়দেবকে পিছু করিতে গিয়া গাহিলেন,—

( রাধার কুচ যুগ্ম লক্ষ্য করিয়া ) :—

"পহিল বদরী কুচ, পুনঃ নব রঙ্গ,
দিনে দিনে বাড়য়ে পীড়য়ে অনঙ্গ ॥
সোপুন ভৈগেল বীজক-পূর
অব্ কুচ বাঢ়ল শ্রীফল-জোর ॥

( শ্রীকৃষ্ণের পূর্ব্বরাগ ) :—

কাহার রমণী কো উহ জান।
আকুল করি গেও হামারি পরাণ ॥
লীলা কমলে ভ্রমরা কিয়ে বারি।
চমকি চলল ধনী চকিত নেহারি ॥
তৈ ভেল বেকত পয়োধর-শোভা,।
কনক-কমল নাহি কাহে মনোলোভা ॥"

ইহার আর এক স্থানে, শ্রীরাধিকার 'কুচ-ছিরিফল-ভরে' দেহ ভাঙ্গিয়া পাড়িবার কথা আছে।

অন্যত্র ( মদনবাণের প্রসঙ্গে ) :—

"তিন বাণে মদন, জিতল ত্রিভুবন,
অবধি রহল দুই বাণে।

বিধি বড় দারুণ বলিতে রসিক জন,
যৌবনে তোহার নয়ানে॥"
(রাধিকার কটাক্ষ সম্বন্ধে শ্রীকৃষ্ণের উক্তি

'শ্রীরাধার পূর্ব্বরাগ প্রবন্ধে এক স্থানে ;---
আজুক লাজ তোহে কি কহব মাই!
জল দেই ধোই যদি তবহুঁ না যাই॥
না হই উঠনু হাম কালিন্দী-তীর।
অঙ্গহি লাগল পাতল-চীর॥
তাহে বেকত ভেল সকল শরীর।
তাহে উপনীত সমুখে যদুবীর॥

* * * * *

* * * * *

উরজ-উপর যব দেওল দিঠ।
উর মোড়ি বৈঠনু হরি করি পিঠ॥
হাসি মুখ নিরখয়ে ঠাট মাধাই।
তনু তনু ঝাঁপিতে ঝাঁপন না যাই॥"
(রাধিকার উক্তি)

সখীদিগের কর্তৃক মাধবের সহিত রাধিকার মিলন ঘটনা প্রসঙ্গে ঃ-
"বালা-রমণী-রমণে নাহি সুখ।
অন্তরে মদন দ্বিগুণ দেই দুখ॥
সব সখী মেলি শুতায়ল পাশ।
চমকি চমকি ধনী ছাড়য়ে নিশ্বাস॥

করইতে কোরে মোড়ই সব অঙ্গ।
মন্ত্র না শুনয়ে জনু বাল-ভুজঙ্গ ॥
বেরি এক কর ধনি মুদিত নয়ান।
রোগী করয়ে জনু ঔখদ পান॥
তিল আধ দুঃখ জনম ভরি সুখ।
ইথে কাহে ধনি তুঁহু মোড়সি মুখ॥

( রাধিকার প্রতি সখীর উপদেশ ) ঃ—
"শুন শুন সুন্দরি হিত-উপদেশ।
হাম শিখায়ব বচন বিশেষ ॥
পহিলহি বৈঠব শয়নক-সীম।
আধ নেহারবি বঙ্কিম গীম ॥
যব পিয়ে পরশয়ে ঠেলবি পাণি।
মৌন ধরবি কছু না কহবি বাণী ॥
যব পিয়ে ধরি বলে লেয় নিজ পাশ।
নহি নহি বোলবি গদগদ ভাষ ॥
পিয়-পরিরম্ভণে মোড়বি অঙ্গ।
রভস সময়ে পুন দেয়বি ভঙ্গ ॥"

'বিদ্যাপতি'তে এইরূপ রঙ্গরসের ঢেউ যেখানে সেখানে যথেষ্টই আছে। দেবতা লইয়া এইরূপ হেলা ফেলা ভাব,—সাপের সাথে ভেকের খেলা কিরূপ, ইহা আমাদের বুদ্ধিতে আদৌ আসে না। বৈষ্ণব কবিদিগের রুচিই কি অদ্ভূত!! আমরা বিদ্যাপতির পদাবলী হইতে অতি অল্প স্থানই উদ্ধৃত করিবার সুযোগ পাইলাম। দুর্ভাগ্য বশতঃ সমস্ত বৈষ্ণব কবিদিগের পদাবলী ভালরূপ অভ্যস্ত থাকা সত্ত্বেও অন্যান্য

কবিদিগের রসজ্ঞতার পরিচয় আমরা দিতে পারিলাম না। কেবলমাত্র বিদ্যাপতির সামান্য রাস-রসিকতা-পটুতারই পরিচয় দিতে সক্ষম হইলাম; তাহাও সেরূপ বাছিয়া দিতে পারিলাম কই? সমস্ত 'দাস'—বৈষ্ণব কবি, শশিশেখর প্রভৃতি হিন্দু মহাজনের পদাবলী আমরা ভালরূপ পাঠ করিয়াছি এবং তাহাতে আমাদের এই ধারণা জন্মিয়াছে যে, তাঁহারাও আদিরসের উচ্ছ্বাসে বিদ্যাপতি অপেক্ষা এক এক জন কম নিপুণ নহেন। বরং কেহ কেহ নূতন সৃষ্টি বিষয়ে বিদ্যাপতি অপেক্ষাও কীর্ত্তিমান। চণ্ডীদাস বিদ্যাপতির সমসাময়িক। তাঁহার পদাবলীতে মৈথিলী প্রভাব খুব কম। তাহা এক প্রকার তাৎকালীন প্রচলিত শুদ্ধ বাঙ্গালা রচনারই আদর্শ, তবে চণ্ডীদাসের পদাবলীতেও মৈথিল আভাস যথেষ্ট আছে। কিন্তু তাহা খাঁটি বাঙ্গালায় এবং বিদ্যাপতি অপেক্ষা তাহাতে আদিরসের উচ্ছ্বাস কিছু গোপন-গোপন, পর্দ্দানশীনেই আছে। বিদ্যাপতির পদাবলীর 'অভিসার' প্রসঙ্গে, যথেষ্ট আদিরস মদনরসের উদ্বেল, উচ্ছলিত তরঙ্গভঙ্গ আছে। সে সমস্ত আমরা নিষ্প্রয়োজন মনে করিয়া উদ্ধৃত করিলাম না। আমাদের উদ্দেশ্য কেবল বৈষ্ণব কবি-দিগের রচনার নমুনা প্রদর্শন। সে উদ্দেশ্য আমাদের ইহাতেই সফল হইবে, এরূপ মনে করি। বিশেষতঃ আমরা বিদ্যাপতি প্রভৃতি বৈষ্ণব কবিগণের মধুর পদাবলী রসের স্বাদ গ্রহণের পূর্ব্বে মনে করিতাম, 'বিদ্যাসুন্দরে'র কবি, 'আপনার গুণে ভারত আছি'—ভারতচন্দ্রই বুঝি আদিরসের ব্যাখ্যায় expert (এক্সপার্ট), নিপুণ শিল্পী; কিন্তু তারপর দেখিলাম, না, তিনি অনেকেরই শিষ্যের শিষ্য। তাঁহার অবশ্য সে বিষয়ে তেমন বাহাদুরী নাই। এক গীতগোবিন্দকার জয়দেবই মধুর সুললিত ছন্দে আদিরসের নানা প্রবন্ধে তাঁহাকে হট করিতে সক্ষম।

তার পর অন্যান্য বৈষ্ণব কবি ত' আছেনই। মোটের উপর বঙ্কিম বাবু যে মত প্রকাশ করিয়াছেন, নানা দিক্ দেখিয়া শুনিয়া আমরাও সে মতের পক্ষপাতী এবং তাঁহারই অনুবর্ত্তী। বাস্তবিকপক্ষে বৈষ্ণবাচার্য্যগণই, জ্ঞানদাসের ভাষায়, 'অকলঙ্ক-কুলে মোর কলঙ্ক রাখিলে' গোছে, রাধাকে মন্দর পর্ব্বত, শ্রীকৃষ্ণকে বাসুকি সাজাইয়া উত্তম মধ্যম রূপেই মদন-রসের উদ্বেল সমুদ্র মন্থন করিয়াছেন। এক্ষেত্রে পুরাণ-কারেরা সুরপক্ষ এবং বৈষ্ণবাচার্য্য এবং অন্যান্য কবিরা অসুর পক্ষ। তাহাতে কোন সুধা উঠে নাই,—উঠিয়াছে হলাহল। তাহাও অত্যন্ত মারাত্মক,—এতকাল কেবল ধর্ম্মের অঙ্গে অঙ্গে, শিরায় শিরায় বসিয়া, পরতে পরতে, অন্ত্রে অন্ত্রে তাহাকে জর্জ্জরিত, অবসন্ন, ঘুণকাটা করিয়া দিয়াছে। তবে কতকগুলি আধুনিক তত্ত্বজ্ঞ, তাহার অনেকটা প্রতীকার করিতে পারিয়াছেন বলিয়া আমাদের বিশ্বাস।

যাহা হউক, বিষ্ণুর অবতার বা স্বয়ং বিষ্ণু—শ্রীকৃষ্ণের বৈষ্ণব-কবি-কল্পিত-চরিত্রই, এদেশের মুসলমানের নিকট পরিচিত। তাই তাঁহারা অনেক সময়ে শ্রীকৃষ্ণের লীলার প্রতি হতশ্রদ্ধ। তাহারা কেন, অনেক হিন্দুর কথার ভাবে ও ভিতরের ভিতরের অশ্রদ্ধাভাব অনেকটা প্রকাশ পায়;—অনেককেই আমরা বলিতে শুনি—"দেবতার বেলা লীলা খেলা, মানুষের বেলা পাপ!"

শুদ্ধ শ্রীকৃষ্ণের কেন, অনেক হিন্দু দেবদেবীর লীলাখ্যান এইরূপ জঘন্যভাবেই লোক সমাজে প্রচলিত। সে সমস্ত আখ্যান রূপক, এবং সে রূপকের অন্তরালে যে তত্ত্বকথা আছে, তাহা সাধারণ হিন্দুগণ কেন, অনেক শিক্ষিত হিন্দুও বুঝিতে পারেন কিনা, সন্দেহ। মুসলমানের ত কথাই নাই।

পুরাণকারেরা নানা উপন্যাস ছটায়, কল্পনার ঘটায় দেব দেবীর চরিত্র এমনই কিছু হেঁয়ালি করিয়া তুলিয়াছেন যে, সে সব এমনই হেঁয়ালি যাহা,—

"পণ্ডিতে বুঝিতে পারে দু'চারি দিবসে,
মূর্খেতে বুঝিতে নারে বৎসর চল্লিশে।"

এ দোষ কাহাদের? হিন্দুদিগের দোষেই হিন্দুধর্ম্মের কোন কোন ভাগ, অবশ্য স্থূলবুদ্ধি মানুষের না বুঝিবার ফলে, নিতান্ত জঘন্য-আকারে প্রতিভাত হয়। এবং আমরা একথাও বলিব, সেই সমস্ত রূপক-মূলক (যদি সেইরূপই মনে করা যায়) উপন্যাস-রহস্য ভেদ করিবার উপযুক্ত দূর-সম্বন্ধ-গ্রাহিণী বুদ্ধিই বা কয়জনার থাকিতে পারে? শ্রীবিষ্ণুর অবতার কৃষ্ণের অবতার-লীলা, যেরূপ ভাবে বৈষ্ণব কবিগণ কর্ত্তৃক অঙ্কিত হইয়াছে, তাহার নমুনা ও আভাস আমরা পূর্ব্বেই কতকটা দিয়াছি, কিন্তু সেই সব দেখিয়া শুনিয়া কোন্ নিগূঢ় তত্ত্ববিদ্ ভিন্ন, অন্যের ভক্তি শ্রদ্ধাভাব উছলিয়া উঠিতে পারে? বরং তাহা দূরে থাক, অনেকটা কেমন কেমন, অপবিত্রতা-জনিত বীত-শ্রদ্ধ-ভাব মনের মধ্যে উদয় হয়।

দেব চরিত্র, দেবচরিত্রের মত হওয়াই আবশ্যক,—তাহা অতি নির্ম্মল, তাহাতে পুণাক্ষরেও কোন অপবিত্রতার ছায়া পড়িবে না,—সে অতি শুদ্ধ, আদর্শের অধিক আদর্শ হইবে। তবেই দেবতার প্রতি মানুষের ভক্তি শ্রদ্ধা আপনা হইতেই উছলিয়া উঠিবে। কিন্তু কে বলিতে পারেন, বৈষ্ণব কবিগণ-কল্পিত শ্রীকৃষ্ণের চরিত্র পাঠে সে ভাবের উদ্রেক হইতে পারে? আমরা বলি, সাধারণ মনুষ্যের সেরূপ ভাব হওয়া নিতান্ত অসম্ভব। বরং তাহাতে, যেমন বঙ্কিম বাবু বলিয়াছেন, সমাজে ব্যভিচার-স্রোত প্রবল হয় এবং সেরূপ প্রশ্রয়ে সমাজে নৈতিক-চরিত্র-গঠন সম্বন্ধেও ভয়ানক গোলযোগ ঘটে।

শ্রীকৃষ্ণের রাস, মানস-গঙ্গায় খেয়ারীরূপে পসারিণী গোপ-নারীগণের নিকট 'দান' সংগ্রহ এবং সেই দানের ব্যবস্থা কিরূপ, তাহা অনেক হিন্দু পাঠকই জ্ঞাত আছেন *। সে কথা এখানে বলিবার কোন প্রয়োজন দেখি না। ইহা ভিন্ন ভারতচন্দ্র রায়গুণাকর, তাঁহার বিবিধ কবিতার মধ্যে একটী রসাত্মক কবিতায়, রাধা শ্রীকৃষ্ণের মধ্যে যে সম্বন্ধ পাতাইয়া দিয়াছেন, সে সম্বন্ধই বা কিরূপ বিপরীত, তাহাও এখানে আমরা উল্লেখ করিলাম না। এদেশে চৈত্র মাসে অষ্টক গান হয়, আমরা তাহা অনেক মুসলমানের মুখে গীত হইতে শুনিয়া থাকি। তাহার পর এদেশে সারি গাওয়া প্রথা নিম্নশ্রেণীর মুসলমানের মধ্যে প্রচলিত আছে, তাহাও কৃষ্ণলীলা সম্বন্ধিনী। ইহাতে বুঝা যায় যে, শ্রীকৃষ্ণের বৈষ্ণব কবিগণ কথিত লীলাখ্যানই অধিকাংশ মুসলমানের নিকট পরিচিত। এরূপ অবস্থায় মুসলমানের সাধারণতঃ হিন্দুর প্রধান দেবতার প্রতি একটু অশ্রদ্ধা ভাব আছে। কিন্তু এখানে আমরা ইহাও বলিব যে, বঙ্কিম বাবু 'কৃষ্ণ চরিত্রে' শ্রীকৃষ্ণের চরিত্রের অলৌকিকতা, বিশুদ্ধতা যথেষ্টই প্রমাণ করিয়াছেন এবং তিনি যে একজন শুদ্ধ-সত্ত্ব, পবিত্রাত্মা, আদর্শ চরিত্রবান,

* বৈষ্ণব কবিগণের দোষের কথা আমরা অনেকটাই আলোচনা করিয়াছি। তবে তাঁহাদের গুণেরও কিছু কিছু প্রসঙ্গ উত্থাপন করা উচিত। বৈষ্ণব কবিগণের অন্য যতই দোষ থাকুক, তাঁহারা বঙ্গ-ভাষার নবীন বীণা-তন্ত্রীতে এক অভিনব তান বাজাইয়াছেন,—সে তান অতি অপূর্ব্ব, অতি মধুর। একবার যাহার কাণে বাজিয়াছে, চিরকাল সঙ্গীতের লয়ের মত, দূর-ঝঙ্কৃত বীণার সুরের ন্যায়, বহুদিন তাহা বাজিতে থাকিবে। আজি যে বঙ্গভাষা-বধু চির মনোহারিণী, ললিত লাবণ্যময়ী, আপনার গরবে গরবিণী,—যাঁহার মধুর শিঞ্জিতে মধুপ গুঞ্জিত ও বিড়ম্বিত, বৈষ্ণব কবিগণই তাহার এ সম্পদের কারণ।

ইহাও উক্ত গ্রন্থে নিঃসন্দেহে প্রতিপন্ন হইয়াছে। ইহা ছাড়া হিন্দুধর্ম্মের উচ্চ স্তরে যে একেশ্বরবাদ মত প্রবল, তাহাই আমরা প্রসঙ্গক্রমে সংক্ষেপে আলোচনা করিব।

হিন্দু দিগের মধ্যে একখানি দর্শন পুস্তক আছে, তাহার নাম বেদান্ত দর্শন। এই বেদান্ত দর্শন সম্বন্ধে বঙ্কিম বাবু নিম্নলিখিত ব্যাখ্যা দিয়াছেন।—

ভারতবর্ষে যে সকল দর্শন-শাস্ত্র উৎপন্ন হইয়াছিল, তাহার মধ্যে ছয়টি দর্শনের প্রাধান্য সচরাচর স্বীকৃত হয়। কিন্তু ছয়টীর মধ্যে দুইটীয় প্রাধান্য বেশী,—বেদান্তের ও সাঙ্খ্যের। সচরাচর ব্যাস প্রণীত ব্রহ্ম-সূত্রে বেদান্ত দর্শনের সৃষ্টি বলিয়া অনেকের বিশ্বাস। বস্তুত বেদান্ত দর্শনের আদি ব্রহ্ম-সূত্রে নহে, উপনিষদে। উপনিষদকেও বেদান্ত বলে। উপনিষদুক্ত ব্রহ্মতত্ত্বে সংক্ষেপতঃ ঈশ্বর ভিন্ন কিছুই নাই। এই জগৎ ও জীবগণ ঈশ্বরেরই অংশ। তিনি এক ছিলেন, সিসৃক্ষা-প্রযুক্ত বহু হইয়াছেন। তিনি পরমাত্মা। জীবাত্মা সেই পরমাত্মার অংশ; ঈশ্বরের মায়া হইতেই জীব আত্মা প্রাপ্ত, এবং সেই মায়া হইতেই মুক্ত হইলেই আবার ঈশ্বরে বিলীন হইবে। ইহা অদ্বৈত বাদে পরিপূর্ণ।"

অন্যত্র,—

"প্রাচীন কালে ঈশ্বর, এবং ঈশ্বর-সৃষ্ট জগতের সম্বন্ধ-বিষয়ে দুই রকম ব্যাখ্যা দেখা যায়। প্রথম এই যে, ঈশ্বর ভিন্ন কিছুই নাই। ঈশ্বর জগৎ, তদ্ভিন্ন জাগতিক কোন পদার্থ নাই। আর এক মত এই যে, জগৎ ঈশ্বর বা ঈশ্বর জগৎ নহেন, কিন্তু ঈশ্বরে জগৎ আছে,—"সূত্রে মণিগণা ইব।" সম্ভবতঃ দ্বিতীয় মতবাদটী শঙ্করাচার্য্যেরই। এই শঙ্করাচার্য্য একজন প্রসিদ্ধ হিন্দুধর্ম্ম-সংস্কারক। ইহার মতবাদ খুব

মূল্যবান বলিয়া অনেক সুবিজ্ঞ হিন্দু পণ্ডিতগণ কর্ত্তৃক গৃহীত। এই মতের সহিত ইস্‌লামধর্ম্ম মতের অনেকটা সুসাদৃশ্য আছে। শঙ্করাচার্য্য সম্বন্ধে অনেক হিন্দুর ধারণা, তিনি দেবদেবী পূজা-বিরোধী ছিলেন। এরূপ আভাস, ঢাকার কোন প্রসিদ্ধ মুনসেফ্ প্রদত্ত "শ্রীশ্রীরামকৃষ্ণ দেব ও রামকৃষ্ণ মিশন্" সম্বন্ধীয় বক্তৃতায় স্পষ্ট পাওয়া যায়। তবে হিন্দুদিগের মধ্যে নানা মুনির নানা মত, একারণে আমাদের পক্ষে হিন্দু-শাস্ত্র-ব্যাখ্যাকারদিগের অনেক কথাই ভালরূপ বুঝিতে পারা কঠিন। যদি বেদান্তবাদ পূর্ব্বোক্ত রূপই হয়, তবে বিজ্ঞ হিন্দু ও মুসলমান দিগের মধ্যে ধর্ম্মের মূল বা আদি সম্বন্ধে কোন বৈষম্যই তেমন নাই।

মোটের উপর আমাদের ধারণা এই জন্মিয়াছে যে, ধর্ম্মের মূল-সূত্র-সম্বন্ধে উচ্চাঙ্গের হিন্দু মতবাদ ও এস্‌লাম ধর্ম্মে মারাত্মক কোনই পার্থক্য নাই। তবেই ধর্ম্ম-জনিত বৈষম্য, কি গোলযোগ, এইখানেই মিটিয়া যায়। এবং ইহা ভিন্ন আমরা অনেক উচ্চ হিন্দু সাধক সম্বন্ধে অনুসন্ধানে জানিতে পারি, তাঁহারা পবিত্র একেশ্বরবাদী। আবার এমন অনেক আছেন, যাঁহারা সমস্ত ধর্ম্ম প্রণালীরই সেবক। এরূপ একজন, শ্রীশ্রীরাম কৃষ্ণ দেব। ইঁহার ধর্ম্মমত এইরূপ;—

"যত মত তত পথ, তাই এ অপূর্ব্ব মত,
হ'ল এবে জগতে প্রচার।
সাধিয়ে সকল মতে, ভ্রমিয়ে সকল পথে,
দেখাইলে মহিমা তোমার॥"

আমরা ইহাও জানিতে পারিয়াছি যে, নববিধান-প্রবর্ত্তক কেশবচন্দ্র সেন, স্বামী-বিবেকানন্দ-প্রমুখ বর্ত্তমান যুগের হিন্দু প্রসিদ্ধ সাধু ও সাধকেরা, উক্ত মহাপুরুষেরই শিষ্য। প্রতাপচন্দ্র মজুমদারও উক্ত দলের

একজন। ইহা ভিন্ন অনেক উচ্চ শিক্ষিত হিন্দুও উক্ত মহাপুরুষের শিষ্যত্ব-স্বীকার গৌরবের বিষয়ই মনে করেন। আমরা পূর্ব্বে যে বক্তৃতার উল্লেখ করিয়াছি, তাহার একস্থানে বাবু প্রতাপচন্দ্র মজুমদারের যে ইংরাজী-ঘটিত উক্ত মহাপুরুষের জীবনী-প্রসঙ্গ আছে, তাহার বঙ্গানুবাদ এইরূপ ;—

"তিনি যে কেবল হিন্দু ধর্ম্মানুষ্ঠানেই শ্রদ্ধাবান, তাহা নহে। মুসলমান সাধন-প্রণালী অবলম্বনে মহম্মদীয় সর্ব্বশক্তিমান্ আল্লার ভাবে ভাবুক হইয়া তাঁহার দর্শন লাভের নিমিত্তও বহুদিন যাপন করিয়াছেন। এই সময়ে তিনি দাড়ি রাখিয়াছিলেন, মুসলমানের ন্যায় আহার করিতেন এবং কোরাণের বাক্যাবলী সর্ব্বদা উচ্চারণ করিতেন।"

তাহার যীশুখ্রীষ্টের প্রতি প্রগাঢ় ভক্তি শ্রদ্ধারও উল্লেখ আছে। ইহা ছাড়া আমরা বিশেষ করিয়া কেশবচন্দ্র সেনের ধর্ম্ম-মিশনের উদ্দেশ্যও জানি। তিনি সমস্ত পৃথিবীর ধর্ম্মবাদের মিশ্রণে নূতন এক ধর্ম্মপ্রণালী ( যাহাতে সমস্ত ধর্ম্মেরই সামঞ্জস্য থাকে ) প্রবর্ত্তন করাই, জীবনের মুখ্য উদ্দেশ্য করিয়াছিলেন। তাঁহার নিজের কথায়ও ইহা সুস্পষ্ট। বাহুল্য বোধে আমরা এখানে তাহা উদ্ধৃত করিলাম না। কেশবচন্দ্র সেন, একজন নববিধানাশ্রিত ব্রাহ্ম এবং সেই ধর্ম্ম সম্প্রদায়েরই প্রতিষ্ঠাতা। ব্রাহ্ম-সমাজের আদি প্রতিষ্ঠাতা, রাজা রামমোহন রায়ের এস্লাম ধর্ম্মানুরক্তির কথাও হয়ত অনেকে জানেন। তাঁহার সম্বন্ধে মেরী কার্পেণ্টার লিখিয়াছেন ;—

"He seems to have prepared himself for his polemical career from the logic of the Arabians, which he re-

gards as superior to every other." [The last days in England of the Raja Ram Mohan Roy. Edited by Mary Carpenter.]

অন্য একজন হিন্দু লেখক লিখিয়াছেন ;—

"তিনি পাটনায় দুই তিন বৎসর অবস্থিতি করিয়া আরবী ভাষায় ইউক্লিড্ ও আরিষ্টটলের গ্রন্থ পাঠ করেন। এই উভয় গ্রন্থ পাঠে তাঁহার স্বভাবতঃ সুতীক্ষ্ণ বুদ্ধি-শক্তি বিশেষরূপ মার্জ্জিত হয় এবং যে তর্কশক্তি উপধর্ম্ম নিচয়ের ভিত্তিমূল বিকম্পিত করিয়াছিল, তাহা প্রথমে এইরূপেই বিকাশ প্রাপ্ত হয়। এমনও বোধ হয় যে, আরবী ভাষায় কোরাণ পাঠ জন্যও মুসলমানদিগের সংস্রবে আসাতে তাঁহার মনে এই সময়েই একেশ্বরবাদের ভাব প্রথমে প্রবিষ্ট হইয়াছিল। সুফিদিগের গ্রন্থ পাঠে তিনি অত্যন্ত আসক্ত হন। এই আসক্তি যাবজ্জীবন প্রবল ছিল। পরিণত বয়সে তাঁহার প্রিয় হাফেজ, মৌলানা রুম, শাম্স তাব্রিজ প্রভৃতি সুফি কবিগণের গ্রন্থ হইতে ভূরি ভূরি কবিতা উৎসাহের সহিত আবৃত্তি করিতেন।" (শ্রীনগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় প্রণীত, রাজা রাম-মোহন রায়ের জীবন-চরিত। তৃতীয় সংস্করণ, ১৩শ পৃষ্ঠা।)

এই সমস্ত হইতে বিবেচনা হয়, সুপণ্ডিত, উচ্চ শিক্ষিত হিন্দুগণ, মুসলমান ধর্ম্মের পক্ষপাতী। অবশ্য ব্রাহ্মধর্ম্ম, হিন্দুদিগের বেদান্তবাদের ফল, একথাও আমরা অনেকটা বুঝিতে পারি। অনেক হিন্দু পণ্ডিত, শিক্ষিত মুসলমান, বিশেষতঃ মুসলমান শাস্ত্র প্রবীণ মৌলবী, মৌলনাদিগের আচার, ব্যবহার, শাস্ত্র-প্রসঙ্গের প্রতি অনুরক্ত এবং তাঁহাদের সংসর্গ প্রয়াসী। মৃত মহাত্মা ভূদেব মুখোপাধ্যায়ের 'সামাজিক

প্রবন্ধ' এর এক স্থানে সেইরূপ আভাসও পাওয়া যায়। তাহাতে লিখিত আছে;—

"অনেক ইংরাজ গ্রন্থকার কখন স্পষ্টাক্ষরে, কখন ইঙ্গিতক্রমে অনুক্ষণই বলিয়া থাকেন যে, মুসলমানেরা যখন দেশের রাজা ছিল, তখন হিন্দুদিগের প্রতি অকথ্য অত্যাচার করিয়াছিল। ইংরাজ গ্রন্থকারেরা এইরূপে হিন্দুদিগের মনোমধ্যে মুসলমানদিগের প্রতি একটী গূঢ় বিদ্বেষ বীজ বপন করিয়া দিতেছেন। আধুনিক ইংরেজী শিক্ষিত যুবকদিগের হৃদয়ে মুসলমান জাতি এবং মুসলমান ধর্ম্মের প্রতি যতটা বিদ্বেষ দেখা দিয়াছে, পূর্ব্বকালের পারস্য ভাষায় সুশিক্ষিত, সদাচার সম্পন্ন, সদ্ ব্রাহ্মণ-দিগেরও মনে তাহার অর্দ্ধাংশ দেখা যাইত না। ছাপরা নগরবাসী কয়েকটী ব্রাহ্মণ, তত্রত্য একটী সুপ্রসিদ্ধ মৌলবীর সম্বন্ধে আমাকে বলিয়াছিলেন—"মহাশয়! মৌলবী সাহেব মুসলমান হইলে কি হয়, উনি এমনি পবিত্রাচার ও পবিত্রমনা ব্যক্তি যে, আমরা ব্রাহ্মণ হইয়াও যদি উহার উচ্ছিষ্ট ভোজন করি, তাহাতে আমরা অপবিত্র হইলাম, এমন মনে করিতে পারি না।" বাস্তবিক, মুসলমানদিগের মধ্যে এমনি উদারচেতা, পবিত্র-কর্ম্মা মহাশয় সকল আছেন বটে! আমি অনেকানেক প্রধান মৌলবীর সহিত আলাপ করিয়া বুঝিয়াছি যে, প্রকৃত-জ্ঞান-সম্পন্ন মুসলমানেরা অত্যুন্নত আর্য্যমতবাদই গ্রহণ করিয়া আছেন। তাঁহাদিগের মধ্যে একজনের সহিত কথোপকথন কালে যখন শুনিলাম "উও ইয়েঃ হায়" আমার বোধ হইল, যেন 'সর্ব্বং খল্বিদং ব্রহ্ম' এই বৈদিক মহাবাক্যটী কোন প্রাচীন ঋষির মুখ হইতে বিনির্গত হইল।"

ইহার পরেই উক্ত মহাত্মা মুসলমান রাজত্ব সম্বন্ধেও গুটিকতক সারবান কথা বলিয়াছেন। তাহা এক্ষেত্রে অপ্রাসঙ্গিক হইলেও, আমরা উদ্ধৃত না করিয়া থাকিতে পারিলাম না। যথাস্থানে তাহার সন্নিবেশ করিতে ভুলিয়া গিয়াছি। তিনি লিখিতেছেন ;—

"যে জাতির মধ্যে আজিও এমন সকল লোক বিদ্যমান আছেন, সেই জাতি যে আপনার অভ্যুদয় কালে নিরবচ্ছিন্ন অত্যাচারকারীদিগের দ্বারা পূর্ণ ছিল, তাহা কদাপি বিশ্বসনীয় নহে। মুসলমানদিগের ভারত-রাজ্য শাসনে আমাদিগের অনেক উপকার দর্শিয়াছে। তাঁহাদিগের রাজত্ব হইয়াছিল বলিয়াই সমস্ত ভারতবর্ষ, একটী সর্ব্বপ্রদেশ-সাধারণ-প্রায় হিন্দিভাষা প্রাপ্ত হইয়াছে—হর্ম্ম্যশিল্পের একটী উৎকৃষ্ট প্রণালী সুসংস্কৃত হইয়াছে—সৌজন্য রীতির আদর্শ প্রাপ্ত হইয়াছে। মুসলমান-দিগের নিকট ভারতবর্ষ, যথার্থতঃই ঋণগ্রস্ত। কোন কোন মুসলমান নবাব, সুবা এবং বাদসাহ প্রজাপীড়ন করিয়াছিলেন সত্য, কিন্তু অনেকেই ন্যায়পরায়ণ ছিলেন। আর যাঁহারা অন্যায়াচারী ছিলেন, তাঁহাদিগেরও অত্যাচার প্রায়ই দেশব্যাপী হয় নাই,—দুই চারিটা ধনশালী এবং পদস্থ ব্যক্তির প্রতিই প্রযুক্ত হইয়াছিল। (ভূদেব মুখোপাধ্যায় কৃত "সামাজিক প্রবন্ধ" 'জাতীয় ভাব—ভারতবর্ষে মুসলমান' পরিচ্ছেদ)

এখন পাঠকমাত্রই বিবেচনা করিয়া দেখুন, মুসলমান ধর্ম্মই বা কিরূপ, তাহাদের মধ্যে কৃত-বিদ্য, প্রকৃত জ্ঞান-সম্পন্ন ব্যক্তিই বা কিরূপ এবং মুসলমান রাজত্বই বা কিরূপ ছিল। ভূদেব বাবুর লেখনী হইতে অনেক গবেষণা-পূর্ণ গ্রন্থের উৎপত্তি হইয়াছে, একথা অনেকেই জ্ঞাত আছেন,

এবং তিনি একজন বিজ্ঞ, বহুদর্শী, সর্ব্ববিদ্যা-পারদর্শী বহুশাস্ত্র-প্রবীণ সুলেখক বলিয়া পরিচিত। তিনিই 'রোমের পুরাবৃত্ত' লেখক। ইতিহাস-তত্ত্বে তিনি অবশ্য একজন সুপণ্ডিত। তাঁহার ন্যায় ব্যক্তির লেখনী-প্রসূত মুসলমান জাতীয় রীতি নীতি ধর্ম্মবাদ সংক্রান্ত এবং রাজত্ব-ঘটিত এরূপ প্রতিষ্ঠা-পত্র, অবশ্যঃ হতভাগ্য মুসলমান জাতির গৌরবেরই বিষয়। আমরা এ সকল হইতে বেশ বুঝিতে পারি, শিক্ষিত হিন্দু মুসলমানের মধ্যে বিবাদ বিসম্বাদ মনোমালিন্যের কোনই হেতু নাই। তবে দুই জাতির মধ্যে খুঁট-আখুরে, বরাখুরে, জ্ঞান-গোষ্পদের সফরী, দিগ্বিজয়ী পাণ্ডাধারী, তিড়িং-বিড়িং লম্ফ-ঝম্পকারীর দলই যত কিছু অশুভ, যত হাঙ্গামা, গোলযোগের নিতান্ত আঁধি, বা পালের গোদা ধাড়ী। ইহাদিগকে সাত সমুদ্র তের নদী পাড়ি দেওয়াইয়া দিতে পারিলে তবেই মঙ্গল, নচেৎ ভারতের ভবিষ্যৎ বড়ই অন্ধকারময়!

যাহা হউক, এই পর্য্যন্ত আমরা হিন্দু-ধর্ম্ম প্রসঙ্গ শেষ করিলাম। এক্ষণে এস্‌লাম ধর্ম্ম সম্বন্ধে সামান্য কিছু বক্তব্য প্রকাশের ইচ্ছা রাখি। মুসলমান-ধর্ম্মসূত্র সম্বন্ধে, বেশী কিছু আলোচনার প্রয়োজন নাই। এস্‌লাম ধর্ম্ম যে নির্ম্মল একেশ্বরবাদমূলক, ইহা হিন্দুমাত্রই অবগত আছেন। সুতরাং সে সম্বন্ধে কিছু বলা নিষ্প্রয়োজন। তবে এই সনাতন ধর্ম্মের প্রবর্ত্তক মহাপুরুষ সম্বন্ধে সামান্য আলোচনা করা আমরা সঙ্গত মনে করি।

উক্ত মহাপুরুষ সম্পর্কেও তত বেশী কিছু আলোচনা প্রসঙ্গের প্রয়োজন ছিল না। তবে একালে কিছু প্রয়োজন দাঁড়াইয়াছে এ দেশে পাশ্চাত্য পণ্ডিতগণের অনেক হিন্দু শিষ্য আছেন; এবং তাঁহারা

ইংরেজের বাক্য, অভ্রান্ত বেদবাক্যের মত মনে করেন। তাঁহাদের বিশ্বাস, ইংরেজেরা যাহা কিছু বলেন, কি লেখেন, গড়েন, কি ভাঙ্গেন, সে সবই অক্ষরে অক্ষরে সত্য। তাঁহারা সাক্ষাৎ ধর্ম্মপুত্র এবং কুত্রাপি মিথ্যা-পরিবাদে কলঙ্কিত হইতে পারেন না। এই বিশ্বাসই হিন্দুর ধর্ম্মমূল নিতান্ত শিথিল করিয়া দিয়াছে এবং অন্যান্য জাতির ধর্ম্ম সম্বন্ধে তাঁহাদের ভ্রান্ত সংস্কার বদ্ধমূল হইবার অনেক সহায়তা করিয়াছে। আমাদের এই পোড়াদেশে একজন ইংরেজ ঐতিহাসিকের ইতিবৃত্ত গ্রন্থ অত্যন্ত আদৃত। এই ঐতিহাসিক অন্য কেহ নহেন,—স্বয়ং বোম্বাইয়ের মুম্বই দেবীর সাক্ষাৎ পুত্র ইংরেজ গভর্ণর এলফিনষ্টোন্ সাহেব। ইনি বোষ্টন নগর নিবাসী কি আহেলে বিলাতী, সে সম্বন্ধে আমরা তত খবর রাখি না। তবে তিনি যে মুসলমান ধর্ম্ম দলনের একজন প্রাণ-ঠাণ্ডা-করা পাণ্ডা, একথা আমরা পশ্চিম-মুখী হইয়া বলিতে পারি। সে সম্বন্ধে আমাদের দৃঢ় বিশ্বাস আছে। ইঁহার এদেশীয় ঐতিহাসিক গ্রন্থ, এই জাতীয় পুস্তকের মধ্যে মুসলমান রাজত্ব সম্বন্ধে অতি প্রামাণিক, এই রকমই অনেকের ধারণা। এই বোষ্টন নিবাসী, কেষ্ট বিষ্টু গোছের ঐতিহাসিক, তাঁহার উক্ত ইতিহাসে,—বলিতে হয়, নিতান্তই কল্পনা বিলাসের খাতিরে, 'হীরের মধ্যে ক্ষীরের ছুরীর মত,—মুসলমান-ধর্ম্ম-প্রসঙ্গে মুসলমান ধর্ম্ম প্রবর্ত্তককে নানা রঙ্গের গালি গালাজ দিয়াছেন। সে গালি গালাজের নমুনা যথা,—

('Imposter', 'Worst enemy of the mankind'.)

অর্থাৎ 'প্রবঞ্চক' 'মনুষ্যের জঘন্যতম ঘোর শত্রু' ইত্যাদি ইত্যাদি। আমরা মুসলমান, উক্ত ধর্ম্মপ্রবর্ত্তকের দাসানুদাস, আমাদের সে কথা

লেখনীতে প্রকাশ করা দূরে থাকুক, মুখে আনিতেও মহা পাপ। একথা ছাড়া, তিনি তাহাতে সত্যের অপলাপ করিয়াছেন, কি কোকিল আলাপে শিষ্টাচারের সীমা লঙ্ঘন করিয়াছেন, সে সম্বন্ধে আমরা এখন কিছুই বলিতে চাহি না।

ইহা ভিন্ন আমরা অন্য একজন ইংরেজ কীর্ত্তিমান মহাপ্রভুকে জানি, তিনি এ সম্বন্ধে আরও কৃতী। তিনি গাউন-পরা, ধরা-সরা-জ্ঞান-করা, ইংরেজ ধর্ম্মের প্রচারক মহামহোপাধ্যায় পাদ্রীপ্রবর সেল্ সাহেব। তিনি ইংরাজীতে 'কোরাণের' অনুবাদ প্রকাশ করিয়াছেন, এবং তাঁহার সে অনুবাদের খ্যাতি পৃথিবীময় রাষ্ট্র,—ইস্তক মহারাষ্ট্র হইতে পেরু, হিমালয় হইতে কুমারিকা, হেব্রাইডিজ্ হইতে ল্যাণ্ডস্-এণ্ড পর্য্যন্ত। কিন্তু সত্য বলিতে কি, তিনি তাহাতে অনেক টীকা, টিপ্পনী, ভাষ্যের যোগ করিয়াছেন, ফুট-নোটে অনেক বিষয় কোট্ করিয়াছেন এবং সংক্ষেপে, তাহাতে তাঁহার উদ্দাম-কল্পনার নানা খেল আছে। সেটা নামেরই মাহাত্ম্য! আমরা এই প্রকারে হাস্য রস-রসিকতার অনেক উক্তি, রসাল ভণিতা করিতে পারিতাম, কিন্তু নানাদিক্ বিবেচনা করিয়া তাহা করিলাম না। বিশেষতঃ অনেক আলোচনার বিষয় এখনও বাকী। এস্থানে গৌর-চন্দ্রিকা করিবার আমাদের তেমন সুযোগ নাই। তাহা না হইলে 'হুতোমী' ধরণে 'কাচিন্তা মরণে রণে' বলিয়া একবার সে বিষয়ের পরাকাষ্ঠা অর্থাৎ শুষ্ক কাষ্ঠে রসের সঞ্চার করিয়া দেখাইতাম। কিন্তু দুঃখের বিষয়, আমরা সে রসাস্বাদন হইতে আপনা আপনিই বঞ্চিত হইতে যাইতেছি। অলমতি বিস্তরেণ—সংক্ষিপ্ত দেড়গজী ভূমিকা!—দাদা নারোজী ভাইয়ের বক্তৃতা!!

সে যাহা হউক, আমরা এস্‌লাম-প্রবর্ত্তক মহাপুরুষের কিঞ্চিৎ জীবনী প্রকাশ করিব। বঙ্গ-ভাষায় এই মহাপুরুষের কয়েকখানি, 'জীবন চরিত' গ্রন্থ আছে। সে সকলের মধ্যে সুধাকরের ভূতপূর্ব্ব সুযোগ্য সম্পাদক শেখ আব্দর রহিম সাহেব প্রণীত 'হজরত মহম্মদের জীবনচরিত'ই অনেকাংশে শ্রেষ্ঠ। তাহাতে উক্ত মহাপুরুষের শৈশব-বর্ণনা প্রসঙ্গে যাহা লিখিত আছে, তাহা অনুধাবনীয়। কেননা, তাহাতে এরূপ প্রমাণ পাওয়া যায় যে, উক্ত মহাপুরুষের ভবিষ্য-পৃথিবীব্যাপী মহত্ত্বের লক্ষণ, তখনই প্রকাশ পাইয়াছিল। উহাতে সে প্রসঙ্গও এরূপ ;—

"কথিত আছে যে, হজরত মহম্মদ (দঃ) * তিন মাস বয়ঃক্রম কালে সোজা হইয়া দাঁড়াইতে ও সাত মাস বয়ঃক্রম কালে দৌড়াদৌড়ি করিয়া বেড়াইতে পারিতেন ; আট মাস বয়ঃক্রমকালে সকলে তাহার বাক্যাবলী বুঝিতে পারিতেন ও নয়মাস বয়ঃক্রম কালে বেশ পরিষ্কার সারগর্ভ বাক্য বলিতেন। আর তিনি সর্ব্বদা বলিতেন, 'লা এলাহা এল্লেল্লা, আল্লাহু আক্‌বর, আল্‌ হাম্‌দো লেল্লাহে রব্বেল্‌ আল্‌ আমিন্ †, ইহা শুনিয়া সকলে আশ্চর্য্যান্বিত হইত।"

হজরত মহম্মদ সম্বন্ধে যাহা কিছু প্রবাদ বা লিখিত, কি কথিত আছে, সে সমস্ত অবিশ্বাসের কোন কারণ নাই। সে সমস্ত তাহার সমসাময়িক-

* বিশেষ দ্রষ্টব্য :—মুসলমান ভ্রাতৃগণের নিকট বিনীত প্রার্থনা, যখনই যেখানে 'সৈয়াদে মোরসালিন্' খাতেমান্নবিনে'র নামোল্লেখ আছে, সেখানেই নামের শেষে দরুদ পড়িতে না ভুলেন। পুস্তকে সেই নিয়ম পালন করা সব স্থানে হয় নাই। আল্লা হাফেজ সে অপরাধ মাপ করেন।

† অর্থাৎ 'এক পরমেশ্বর ভিন্ন উপাস্য নাই,' তিনি মহৎ,' 'সমস্ত প্রশংসা তাঁহারই যোগ্য'।

এই সমস্ত যুদ্ধ বিগ্রহ যে শুদ্ধ আত্মরক্ষার জন্যই প্রধানতঃ বিহিত হইয়াছিল, ধর্ম্ম প্রচারের জন্য নয়, এবং তরবারি যে এস্‌লাম প্রচারের সামান্য সাধন, এ সম্বন্ধে আমরা সঞ্জীবনী পত্রিকার সুযোগ্য পরম জ্ঞানী সুপণ্ডিত সম্পাদক শ্রীযুক্ত বাবু কৃষ্ণ কুমার মিত্র বিরচিত "মহম্মদ চরিত" গ্রন্থের একস্থান প্রমাণ স্বরূপ নিম্নে উদ্ধৃত করিয়া দিতেছি ;—

"সত্যের বলেই তিনি ( হজরত মহম্মদ ) একাকী সহস্র শত্রু পরাজয় করিয়া গিয়াছেন। লোকে বলে,—তরবারিবলে মুসলমানধর্ম্ম জয়যুক্ত হইয়াছে। যখন মহম্মদ ( দঃ ) ঈশ্বর দর্শন লাভ করিয়া খোদেজার নিকট মনের মর্ম্মকথা প্রকাশ করেন, তখন তরবারি কোথায় ছিল? যখন কোরেশদিগের অত্যাচারের মাত্রা বৃদ্ধির সঙ্গে সঙ্গে মুষ্টিমেয় মুসলমানের বিশ্বাস ও বীর্য্য বৃদ্ধি হইয়াছিল, তখন তরবারি কোথায় ছিল? যখন দলে দলে লোকে বিশ্বাসের জন্য স্বদেশ হইতে নির্ব্বাসিত হইয়া মরুভূমিতে অশেষ যন্ত্রণা ভোগ করিয়া প্রাণ বিসর্জ্জন করিতে লাগিল, তখন তরবারি কোথায় ছিল? যখন মদিনার লোক গভীর নিশীথে তাঁহার নিকট অমোঘ প্রতিজ্ঞায় দীক্ষিত হইয়াছিল, তখনই বা তরবারি কোথায় ছিল? বিশ্বাস-বলে মুসলমান ধর্ম্ম প্রচারিত হইয়াছে,—বিশ্বাস-বলে বলীয়ান হইয়াই মুসলমানগণ অনন্তঃশত্রু-সাগরে সন্তরণ দিয়াছে।" (উক্ত পুস্তকের ১১৯ পৃষ্ঠা ).

বিলাতের বিজ্ঞবর দার্শনিক স্বনামধন্য কারলাইল সাহেবও একই মত প্রকাশ করিয়াছেন; তিনি বলিয়াছেন,—"( আরবদিগের বিরুদ্ধে অস্ত্র-ধারণ না করিয়া ) বরং কেবল ধৈর্য্য. সহিষ্ণুতা, যুক্তিপূর্ণ-প্রমাণ, নির্ম্মল দেব-চরিত্র, অলৌকিক ঘটনাবলী এবং সর্ব্বোপরি জ্বলন্ত ঈশ্বর ভক্তির

অটল প্রমাণ প্রদর্শন করিয়া আরববাসিদিগকে আপনার মতাবলম্বী করিয়াছিলেন, সন্দেহ নাই।"†

ইহা ব্যতীত কারলাইল্ সাহেব আরও এক কথা বলিয়াছেন, তাহা তাঁহার নিজের ভাষায় প্রকাশেরই যোগ্য,—নচেৎ মূলের ভাষাগত তেজস্বিতা রক্ষা হইবার নয়।—

"Is it not as if a spark had fallen; one spark on a world of what seemed black un-noticeable sand; but lo, the sand proves explosive powder, (that) blazes heaven high from Delhi to Granada!"

শেখ আবদর্ রহিম কৃত ইহার মর্ম্মানুবাদ এইরূপ ;—

"ইস্লাম অন্ধকারে জন্ম গ্রহণ করিয়া আলোকদ্বারা চতুর্দ্দিক সুশোভিত করিয়াছিল; আরবদেশ ইহার প্রভাবে জীবন প্রাপ্ত হইয়াছে। অজ্ঞানান্ধকারাচ্ছন্ন আরবদেশে ইস্লাম জন্মগ্রহণ করিয়া (এক শতাব্দীর মধ্যে) পশ্চিমে গ্রাণাডা হইতে পূর্ব্বে দিল্লীর রাজসিংহাসন পর্য্যন্ত সমুদয় স্থানে সত্যের আলোক প্রজ্জ্বলিত করিয়াছিল।"

মুসলমান ধর্ম্ম প্রচার সম্বন্ধে আমরা ইহার অধিক এখানে আর কিছু বলিতে চাহি না। তবে ধর্ম্মপ্রবর্ত্তক মহাপুরুষের সামান্য কিছু চরিত্র প্রসঙ্গ করিয়াই এই পরিচ্ছেদের উপসংহারের বাসনা রাখি। অনেক ইউরোপীয় খ্রীষ্টিয়ান পণ্ডিত এই মহাপুরুষের চরিত্রকে অতি জঘন্য করিয়া ঢাক ঢোল খোল করতাল সহকারে পৃথিবীর এক প্রান্ত হইতে অপর প্রান্ত অবধি ধন্য ধন্য শোহরত করিয়া দিয়াছেন! তাঁহাদেরই দিগ্বিজয়ী ঢি ঢি ঢক্কা রবে,

† খোন্দকার গোলাম আহম্মদ কৃত 'ইসলামের প্রভাব ও ধর্ম্মনীতি' ১১ পৃষ্ঠা।

হজরত মহম্মদ (দঃ), যিনি জ্ঞানীর অধিক জ্ঞানী, সাধকের অধিক সাধক, পবিত্রতায় দেবতারও উপর এবং নিতান্ত আদর্শ চরিত্রবাণ, দয়ালু, ক্ষমাশীল, সহিষ্ণুতার মুর্ত্তিমান অবতার, সর্ব্বভূতে সমদর্শী, বিনয়ীর শিরোমণি, শুদ্ধসত্ব,—সমস্ত সৎগুণ রাশির আশ্রয়, এরূপ হইয়াও কিম্ভূতকিমাকার রূপে নর-শোণিত-পিপাসু রাক্ষসের ন্যায় কীর্ত্তিত হইয়াছেন। সেই শোহরত জগৎ ব্যাপিয়া,—শুদ্ধ ইউরোপে নয়, এসিয়ায় নয়,—চীন হইতে পেরু,—টিউনিস্ হইতে উত্তমাশা অন্তরীপ পর্য্যন্ত, পৃথিবীর সমস্ত দৈর্ঘ্য বিস্তার জুড়িয়া সেই ঢি ঢি ধুম !!—খ্রীষ্টানদিগের কীর্ত্তিকথা কত বলিয়া শেষ করা যায় ? এইরূপ এস্লাম প্রবর্ত্তক মহাপুরুষের কুকীর্ত্তি-রটনা, মুসলমান মাত্রের হৃদয়ে কিরূপ শেল বাজে, তাহা সমস্ত সম্প্রদায়েরই ভক্ত মাত্র সহজে অনুমান করিতে পারেন। কিন্তু এখানে ন্যায়ানুরোধে একথা বলা আবশ্যক যে, প্রত্যেক খ্রীষ্টান ঐতিহাসিক, ধর্ম্মযাজক, কি বিলাতি পণ্ডিত এক ক্ষুরে মাথা-মোড়া নহেন। তাঁহাদের মধ্যে পোড়া মুসলমান জাতির প্রিয় সুহৃৎ সত্যানুরক্ত, মহাপুরুষ ভক্ত, নিরপেক্ষ গুণ-গ্রাহী লেখকও বিস্তর আছেন। তাঁহাদের মধ্যে আমরা কয়েকজন মাত্র মহানুভব সদাশয় ব্যক্তির কথা আলোচনা করিতে পূর্ব্বে সুযোগও পাইয়াছি। তবে ধর্ম্ম-গোষ্পদের সফরী তুল্য সত্য-ভীরু,সংসার-গুরু-কীর্ত্তি-প্রয়াসা, জ্ঞান-বিজ্ঞানাকাশ-শোভী-শারদ-পৌণমাসীশশী, আজব জ্ঞানী, অজগর ধনুর্ধারীর সংখ্যাই অনেক অধিক। ক্বচিৎ দুই একটী নিতান্ত ভালমানুষ গোছের লোক, দৈবাধীন কোন পংক্তিতে দৃষ্ট হয় মাত্র। পাঠকগণ ইহাও স্মরণ রাখিবেন, মুসলমান সম্প্রদায় খ্রীষ্টানের যীশু (হজরত ইসা আলায় হেচ্ছালাম) মেরিয়ম পুত্রকে কখনই অসম্মান করেন না। বরং অতি ভক্তি শ্রদ্ধার সহিত তাঁহার নাম কীর্ত্তন করিয়া

থাকেন। এমন কি, কোন কোন জপ-সাধন মন্ত্রে (দোয়া কালামে) তাঁহারা হজরত ইসার নাম পবিত্র ভাবে উচ্চারণ করিয়া থাকেন। হজরত মহম্মদ (দঃ) তাঁহার ধর্ম্মমতাবলম্বীদিগের সেইরূপই শিক্ষা দিয়াছেন। তিনি কখনও কোন কুশিক্ষার অপরাধে অপরাধী নহেন। তাঁহার ধর্ম্মমত, নিতান্ত কুসংস্কারবর্জ্জিত উদার। তিনি তাঁহার শিষ্যমণ্ডলীকে পূর্ব্ববর্ত্তী ধর্ম্মপ্রচারকগণকে সসম্মানে ভক্তির চক্ষে দেখিতে বারংবার আদেশ করিয়া গিয়াছেন। তাঁহার ধর্ম্মপ্রচারের উদ্দেশ্য, সম্প্রদায়ে সম্প্রদায়ে বিবাদ বাঁধান নয়, বরং সম্প্রীতি স্থাপন, সৌহার্দ্দ বর্দ্ধনই তাঁহার একমাত্র ধর্ম্মজীবনের ব্রত। এমন কি, তিনি মুসলমানদিগের প্রতি খ্রীষ্টমতাবলম্বিনী স্ত্রীলোক গ্রহণের ব্যবস্থা করিয়াছেন। উক্ত ধর্ম্মমতে থাকিতেও খ্রীষ্টান-রমণীর পাণিগ্রহণে মুসলমানের কোন বাধা নাই। কিন্তু তবুও কেন খ্রীষ্টান লেখকগণ তাঁহার উপর এরূপ খড়্গহস্ত, তাঁহার গৌরব খর্ব্ব করিতে ব্যতিব্যস্ত, এস্লাম জ্যোতিঃর অস্তপ্রয়াসী, একথা আমরা ভারতবাসী অল্পবুদ্ধি মুসলমান-জাতি কিছুতেই ধারণা করিতে পারি না। আমাদের বুদ্ধি-শক্তি তত প্রবল নয়।

যাহা হউক, শেখ আব্দর রহিম কৃত "হজরত মহম্মদের জীবনচরিত" গ্রন্থাবলম্বনে আমরা উক্ত মহাপুরুষের চরিত্র প্রসঙ্গ করিব। এই গ্রন্থে যাহা আছে, তাহা মৌলিক, সমসাময়িক মুসলমান ঐতিহাসিকগণের মতবাদের সারসংগ্রহমাত্র। উক্ত পুস্তকের তৎপ্রসঙ্গাংশ এইরূপ;—

"তিনি অতিশয় নম্র ছিলেন এবং গৃহের কার্য্যাদি প্রায় স্বহস্তে সম্পন্ন করিতেন, এমন কি, সময়ে সময়ে মেষরক্ষকের কার্য্যাদি করিতেন। যদিও তাঁহার বদনমণ্ডলে মনোমুগ্ধকর হাস্য চিরবিরাজিত থাকিত, তথাপি তাঁহাকে সদাসর্ব্বদা প্রায়ই গম্ভীর ও ধীরপ্রকৃতিবিশিষ্ট বলিয়া বোধ

হইত। বক্তৃতাকালে তাঁহার বাক্যাবলী সঙ্গীতের ন্যায় সুমধুর বলিয়া বোধ হইত। তিনি তাঁহার পরিবারস্থ লোকদিগকে অতিশয় স্নেহ করিতেন। তিনি ছোট ছোট বালক বালিকাদিগকে বড় ভাল বাসিতেন, পথে ছোট ছোট বালক বালিকাদিগকে যাইতে দেখিলে আদর না করিয়া ছাড়িয়া দিতেন না। তিনি তাঁহার জীবনকালে কখন কাহাকেও আঘাত করেন নাই এবং কদাচ কুবাক্য উচ্চারণ করেন নাই। যদি কেহ কখন তাহাকে কাহাকেও শাপ দিতে বলিত, তাহা হইলে তিনি তাঁহাকে বলিতেন "আমি ত শাপ দিবার জন্য জন্মগ্রহণ করি নাই, লোকের প্রতিও দয়ালু ব্যবহার প্রদর্শন করিবার জন্য জন্মগ্রহণ করিয়াছি। তিনি সর্ব্বদা পীড়িত লোকদিগের তত্ত্বাবধান লইতেন। তিনি ক্রীতদাস দাসীদিগের গৃহে ভোজন করিতে যাইতেন। নম্রতা, দয়ালুতা, ধৈর্য্য, আত্মত্যাগ, মহানুভবতা প্রভৃতি সদ্‌গুণে তাঁহার চরিত্র গঠিত হইয়াছিল। তিনি সকলকে সমভাবে স্নেহ করিতেন এবং দরিদ্র লোকদিগকে সম্মান করিতেন ও ভাল বাসিতেন। তিনি তাঁহার প্রধান শত্রুদিগের প্রতিও দয়ালু ব্যবহার দেখাইয়া গিয়াছেন। তাঁহার ভৃত্য আনাস বলিয়াছেন, "আমি হজরতের নিকট বাল্যকাল হইতে কার্য্য করিতে আরম্ভ করি, তাঁহার মৃত্যু দিন পর্য্যন্ত উক্ত কার্য্যে নিযুক্ত ছিলাম, কিন্তু যদিও আমি সময়ে সময়ে তাঁহার কোন ক্ষতি করিতাম, তথাপি তিনি কখনও আমাকে কোন বিষয়ের জন্য তিরস্কার করেন নাই।"

"তিনি পরিমিতাহারী ছিলেন এবং সামান্য রূপ আহারীয় দ্রব্যাদি ভোজন করিতেন। তিনি কখন আড়ম্বরযুক্ত বস্ত্রাদি পরিধান করিতেন না এবং কখনও কাহার সহিত পরিচ্ছেদে কোনরূপ প্রভেদ দেখাইতেন না, আর যে বস্ত্র পরিধান করিতেন, তাহাতে প্রায়ই তালি দেওয়া

থাকিত। * * * * * * * * * * * * *। তিনি লোক গৌরব ও সম্মানাদিকে অকিঞ্চিৎকর বিষয় মনে করিতেন, তজ্জন্যই তাঁহার বংশকে সুবিখ্যাত করিতে কোনরূপ চেষ্টা করেন নাই।

"সাবেতের পুত্র ওমর বলিয়াছেন," হজরত মহম্মদ (দঃ) মৃত্যুকালে এক কপর্দ্দকও রাখিয়া যান নাই, কিম্বা তাঁহার দাস দাসী ও অন্যান্য গৃহ দ্রব্যাদি কিছুই ছিল না; 'কেবল বাসস্থানের ভূমিখণ্ডটি মাত্র অবশিষ্ট ছিল'।

"একজন ইতিবৃত্ত লেখক বলেন, 'পরমেশ্বর তাঁহার পৃথিবীরূপ ধনাগারের ঐশ্বর্য্যাদি লইবার জন্য হজরত মহম্মদকে (দঃ) তাহার কুঞ্চিকা প্রদান করিয়াছিলেন, কিন্তু তিনি তাহা গ্রহণ করিতে স্বীকৃত হন নাই।'

"তিনি পার্থিব সমুদায় বস্তুকে অকিঞ্চিৎকর ও নশ্বর বলিয়া জানিতেন।" (উক্ত পুস্তকের ৩৩৭—৩৩৮—৩৩৯ পৃষ্ঠা)

হজরত মহম্মদের ধর্ম্ম প্রচারফলে আরবের ধর্ম্মজগতের কিরূপ উন্নতি হইয়াছিল, সে সম্বন্ধে উক্ত পুস্তকে এইরূপ লিখিত আছে ;—

"যে দেশে প্রতিমূর্ত্তি ও প্রস্তরাদির-পূজা বদ্ধমূল হইয়াছিল ও সত্য স্বরূপ পরমেশ্বরের উপাসনা সেখানকার অধিবাসিদিগের অন্তরে স্বপ্নেও উদয় হইত না ; যে দেশে কুসংস্কার, ইন্দ্রিয়-সুখ-সম্ভোগ-প্রদ আচার ব্যবহার ও পাপজনক কার্য্যাদি পুণ্য কার্য্য বলিয়া বিবেচিত হইত, যে দেশে পবিত্র ধর্ম্ম জীবনের সুফলগুলি অজ্ঞাত ছিল ; যে দেশে গৃহ বিবাদ ও বিভিন্ন সম্প্রদায়ের লোকসমুহ ঈর্ষা সূত্রে আবদ্ধ ছিল ; সেই দেশে হজরত মহম্মদ (দঃ) জন্ম গ্রহণ করিয়া তথাকার অধিবাসিদিগের অন্তর হইতে পৌত্তলিকতা প্রভৃতি পাপজনক কার্য্যাদির মূলোৎপাদন

পূর্ব্বক তাহাদিগকে একতা-সূত্রে আবদ্ধ করেন ও তাঁহাদের অন্তর মধ্যে সত্য ও ন্যায়পরায়ণতা প্রভৃতির বীজ রোপণ করিয়া তাঁহাদিগকে একেশ্বরোপসনায় নিযুক্ত করেন। * * * * * * * * * * *। যখন তিনি প্রথমে সত্য প্রচারে আদিষ্ট হন, তখন পৌত্তলিকগণ দ্বারা নানা কষ্টে পাতিত হইয়াছিলেন এবং তাঁহার শিষ্যগণ সর্ব্বস্বান্ত হইয়া অবশেষে বিদেশে পলায়ন করিয়া রক্ষা পান। কিন্তু সত্যের পথ রোধ করিবার কাহারও সাধ্য নাই। তিনি যতই বিধর্ম্মিদিগের নিকট স্বর্গীয় আদেশ প্রচার করিতে লাগিলেন, ততই তাহাদের অন্তর মধ্যে সত্য, ন্যায় ও সুনীতির উদয় হইতে লাগিল, তখন তাহারা দলেদলে ঐশ্বরিক ধর্ম্মে দীক্ষিত হইতে লাগিল * * * * * হিজরির ১৩ বৎসর পরে যখন একশত পুরুষ ও স্ত্রীলোক মহামূল্য ধর্ম্মের জন্য বিপক্ষগণ কর্ত্তৃক এদেশ হইতে বিতাড়িত হইয়া আবিসিনিয়ায় (আফ্রিকার অন্তর্গত) আশ্রয় গ্রহণ করিলেন, তখন তাঁহাদের অন্তর মধ্যে ধর্ম্মের ভাব যে কিরূপ প্রজ্জ্বলিত হইয়াছিল, তাহা তাঁহারা নাজাসী নিকট (তত্রত্য সম্রাট) যাহা প্রকাশ করিয়া ছিলেন, পাঠকবর্গ তাহা স্মরণ করিলে বুঝিতে পারিবেন। অবশেষে হজরত মহম্মদ (দঃ) স্বয়ংই সর্ব্বাপেক্ষা পবিত্র ও প্রিয়তম জন্মভূমি ত্যাগ করিয়া এমন এক স্থানে আশ্রয় গ্রহণ করেন, যে স্থানে বহু শতাব্দী পর্য্যন্ত ইহুদী ধর্ম্ম কোন রূপে স্বীয় কার্য্য সম্পন্ন করিতে সক্ষম হয় নাই। সেই মদিনায় তিনি দুই এক বৎসরের মধ্যে সমুদয় লোককে ইস্‌লামধর্ম্মে দীক্ষিত করিয়া তাহাদের অন্তর মধ্যে ভ্রাতৃভাব সংস্থাপন করেন * * * * * * * * (এক কালে) আরবের অধিবাসীগণ কন্যা বধ, ভ্রান্তবিশ্বাস ও নির্দ্দয়তা প্রভৃতি পাপপঙ্কে নিমগ্ন ছিল। হজরত মহম্মদের (দঃ) আবির্ভাব হইবার

অচিরকাল পরে ইহার কতদূর পরিবর্ত্তন হইয়াছিল, তাহা লেখনী দ্বারায় ব্যক্ত করা যায় না। তখন আরব দেশ দেখিলে বোধ হইত যেন, স্বর্গীয় দূত এই দেশের উপর দিয়া গমন করিয়াছেন এবং দুরাত্মা ও কুসংস্কারাচ্ছন্ন লোকদিগের অন্তরে স্নেহ ও ভ্রাতৃভাব রোপণ করিয়া দিয়া গিয়াছেন।
* * * * * * * *। হজরত মহম্মদ (দঃ) মানবগণের মধ্যে একেশ্বরবাদের যে বিজয়-পতাকা উড্ডীন করিয়া গিয়াছেন, সেই বিজয়-পতাকা পূর্ব্বে জাপান রাজ্য হইতে পশ্চিমে আটলাণ্টিক মহাসাগরের পরপার পর্য্যন্ত* তাবৎভূভাগস্থিত প্রায় প্রত্যেক জনপদে উড্ডীন হইতেছে।" (উক্ত-পুস্তকের ৩৩৯—৪০—৪১—৪২ পৃঃ)

এইখানে আর একটি কথাও বলা বিশেষ প্রয়োজন মনে করি। খ্রীষ্টান ধর্ম্ম প্রচার জন্য বেতনভোগী পাদরী, ধর্ম্মযাজক ও অন্যান্য বক্তা নিযুক্ত আছেন। খ্রীষ্টান ধর্ম্মের তাহা প্রচারপক্ষে প্রধান অঙ্গ-স্বরূপ। কিন্তু এস্‌লাম প্রচারের জন্য সে জাতীয় কোন অনুষ্ঠান কোন কালেই নাই। কিন্তু সুখের বিষয়, সে সব কিছু না থাকা সত্ত্বেও আদি হইতে একালপর্য্যন্ত এস্‌লাম আপন প্রভাবে আপনা হইতে শনৈঃ শনৈঃ বিধর্ম্মীর অন্তঃকরণে আধিপত্য বিস্তার করিতে আছে,—ধর্ম্ম-বিস্তারের কোন রাজানুষ্ঠান, কি অন্য ব্যবস্থা না থাকিলেও আপন ইচ্ছায় কত কত বিধর্ম্মী, ধর্ম্ম মাহাত্ম্যে মুগ্ধ হইয়া মাত্র,—অন্য কোন প্রলোভনের বশে নয়,—প্রাণের টানে, নিতান্ত পবিত্রতার প্রভাবে, এস্‌লাম ধর্ম্ম আলিঙ্গন করিয়া তাপিত প্রাণে:

* সম্প্রতি জাপান রাজ্যেও মুসলমান ধর্ম্মের বিস্তার অল্পে অল্পে হইতেছে। চীন সাম্রাজ্যে বহুকাল হইতে অনেক মুসলমান অধিবাসীর বাস। আমেরিকার প্রসিদ্ধ (Alexander Russel Webb) আলেকজাণ্ডার রাসেল ওয়েব একজন এস্‌লাম প্রচারক। তিনি পূর্ব্বে খ্রীষ্টান ছিলেন, পরে মুসলমান ধর্ম্মে স্বেচ্ছায় দীক্ষিত হন।

শীতল হইতেছেন! ইহা কি এস্‌লামের পক্ষে গৌরবের পরিচয় নয়?

যাহাহউক, আমরা এস্‌লাম প্রবর্ত্তক মহাপুরুষের তপোনিষ্ঠা, জপ তপ, ভজন যোগ সাধন সম্বন্ধে এ যাবৎ কিছুই বলি নাই। তিনি কিরূপ একজন যোগী, অধ্যাত্ম-তত্ত্বদর্শী ছিলেন, তাহা এই পুস্তকের সঙ্কীর্ণগণ্ডীতে আলোচনার যোগ্য নয় কিম্বা সে সম্বন্ধে এমন কোন বাঙ্গালা পুস্তকও নাই, যে পাঠকবর্গকে তাহার বরাত ভার দিয়া সন্তুষ্ট থাকিব। হিন্দু মুসলমান ধর্ম্মের সাধন, ভজন প্রভৃতি অধ্যাত্ম-দর্শন বড়ই গোপনের বিষয়। তাহা গুরুমুখী বিদ্যার অন্তর্গত। যদিও সেরূপ দুই একখানি গ্রন্থ থাকিতে পারে, তাহা বঙ্গভাষায় নয়, পার্শী, আরবী ভাষায় লিখিত। সুতরাং যে সকল পুস্তক হিন্দু পাঠকগণের অগম্য। তবে অন্যান্য মোস্লেম ঋষি-দিগের ধর্ম্ম-জীবন-বৃত্তান্ত হইতে উক্ত মহাপুরুষের তৎসংক্রান্ত আভাষ মাত্র গ্রহণ করা যাইতে পারে। কেননা ধর্ম্মতত্ত্বে অধ্যাত্ম বিজ্ঞানে সে সমস্ত ঋষিগণ, উক্ত মহাপুরুষের পাদুকা স্পর্শেরও যোগ্য নন। তিনি যোগীর যোগী, ঋষির ঋষি, মুনির মুনি, সাধকের সাধক, তাঁহার সঙ্গে অন্য কাহারও তুলনা করা যাইতে পারে না। সে সংকল্পমাত্র ও পাপ-জনক। যাহা হউক, নিতান্ত সৌভাগ্য ক্রমে, একজন নববিধানাশ্রিত ব্রাহ্ম-সজ্জন পারস্য-ঋষি-চরিত "তাজকিরাতল্ আউলিয়া"র উৎকৃষ্ট বঙ্গানুবাদ প্রকাশ করিয়াছেন। মুলের সহিত সামঞ্জস্য রাখিয়া উক্ত পুস্তকের নাম 'তাপস-মালা' হইয়াছে। পুস্তকখানি অতি উপাদেয়, সে বিষয়ে সন্দেহ নাই। অনুবাদক মহোদয় উক্ত পুস্তকের ভূমিকার এক স্থানে যাহা লিখিয়াছেন, তাহা উল্লেখযোগ্য। মোস্লেম যোগী ঋষি-

গণের ধর্ম্ম জীবন-প্রভাব-সম্বন্ধে তাহা অল্প কথায়, সুন্দর ভাষায় অতি উৎকৃষ্ট অভিমত ও প্রশংসাবাদ। সেস্থান এইরূপ ;—

"যাহা স্বর্গীয় তাহাই অলৌকিক,—মুসলমান ঋষিদিগের অলৌকিকতা প্রচুর ছিল। সেই অলৌকিকতার জন্য তাঁহারা জগৎ-পূজ্য হইয়াছেন। তাঁহাদের তপোনিষ্ঠা, ত্যাগ-স্বীকার, বৈরাগ্য, ভক্তি, প্রেম-মত্তা ও আধ্যাত্মিকতা অসামান্য ও অলৌকিক ছিল। সেই সকল পরমভক্ত বৈরাগী পুরুষ, মুসলমান সম্প্রদায়ের পরম রত্ন এবং সমুদয় লোকের ভক্তি-ভাজন। ইঁহাদের পবিত্র জীবনের আলোচনায় মহাপুণ্য। আমি তৎপাঠে বিশেষ উপকৃত ও তাঁহাদের জীবনের সৌন্দর্য্যে মোহিত হইয়াছি। তাঁহারা যে সকল সত্য রত্ন রাখিয়া গিয়াছেন, তজ্জন্য পৃথিবী চিরকাল তাঁহাদিগের প্রতি কৃতজ্ঞ থাকিবে। উক্ত মহর্ষিদিগের জীবনালেখ্য বঙ্গভাষায় অনুবাদিত হইলে, তাঁহাদেব স্বর্গীয় চরিত্রের আলোক এদেশীয় লোকের চরিত্রে সংক্রামিত হইয়া ঈশ্বরভক্তি ও সাধুভক্তির কুসুম প্রস্ফুটিত করিবে এবং মুসলমান জাতি সম্বন্ধে বদ্ধমূল কুসংস্কার লোকের অন্তর হইতে দূর করিবে, এই উদ্দেশ্যে আমি তাহা ভাষান্তরিত করিতে প্রবৃত্ত হইয়াছি।"

ফল কথা, যাঁহারা মোস্লেম ঋষিদিগের অলৌকিকতা, প্রেমোন্মাদ, চরম-বৈরাগ্য, পরম পবিত্রতার বিষয় জানিতে ইচ্ছা করেন, তাঁহারা "তাপস-মালা" গ্রন্থখানি পাঠ করিয়া দেখিবেন। তাহাতে পরিশ্রম সফল হইয়া সংসার-মরুময় মানব-জীবনে অল্পে অল্পে পবিত্রতা-ফল্গু-স্রোত প্রবাহিত হইবে এবং জীবনের অনির্ব্বচনীয় পরিবর্ত্তন ঘটিয়া সংসার-মরুভূমিতে শান্তির নন্দন-কানন বিরাজিত হইবে! সত্যমিথ্যা একবার পরীক্ষা করিয়া দেখিতে পাঠকমাত্রকেই অনুরোধ করি। এই "তাপস-মালা" গ্রন্থোল্লিখিত কোন কোন মহর্ষির অধ্যাত্ম-তত্ত্বকথা, অশ্বিনী বাবু কৃত প্রসিদ্ধ

"ভক্তি-যোগ" গ্রন্থে স্থান পাইয়াছে। মহর্ষি বায়জিদ বোস্তামের কোন কোন তত্ত্বোপদেশের উদ্ধার তাহাতে আছে, এমনই স্মরণ হয়। উক্ত গ্রন্থে যে সমস্ত উক্তিবাদ আছে, অধ্যাত্ম জগতে লৌকিক জ্ঞানের সীমায় সেরূপ উক্তি সম্ভব কিনা, হৃদয়ে আপাততঃ সেইরূপই সন্দেহ সঞ্চার হয়। বাস্তবিকই এমন অলৌকিক তত্ত্বরত্নরাজি তাহার অক্ষরে অক্ষরে, পংক্তিতে পংক্তিতে, মাত্রায় মাত্রায়, ছত্রে ছত্রে, পত্রে পত্রে এখানে সেখানে গ্রথিত রহিয়াছে,—সে সকলের স্বর্গীয় চমক জ্যোতিঃতে অন্তঃকরণ যেন বিজলী চকিত-প্রভার ন্যায় উদ্ভাসিত হইয়া পড়ে!—মোহান্ধকার হঠাৎ হৃদয় রাজ্য হইতে অপসৃত হইয়া তাহাতে স্বর্গীয় জ্যোতিঃ ধারা চকিতে বিকীর্ণ হয়,—সে এক আশ্চর্য্য ভাব আর কি!!

সেরূপ উক্তি, তত্ত্বোপদেশ, গভীর জ্ঞান-বিকাশ-ছটা, যদি আর কিছুতে দেখিয়া থাকি, তবে মনে হয়, তাহা "গীতা'র অনুবাদ ভিন্ন অন্য কোথায়ও দেখি নাই। হায়! সে কি তত্ত্বরাজ্যেরই বিকসিত কুসুমোদ্যান।—সে উদ্যানের কমনীয়তা, ফুলের সৌকুমার্য্য, ফুলের হাসি, পত্র মঞ্জরীর রাশি, সৌরভের দিক্ দিগন্ত প্রসারী উচ্ছ্বাস,—অন্য কোথায়ও তুলনার যোগ্য কি? পাঠক তাহা নিজেই বিবেচনা করিয়া দেখিবেন। আমাদের সে সম্বন্ধে নিজে জয় ঢাক বাজাইবার প্রয়োজন নাই। সত্য কোন দিন গোপনে থাকে না, তাহা আপন প্রভাবে কোন না কোন দিন আত্মপ্রকাশ করিবেই করিবে। ধর্ম্মের জয় সর্ব্বত্র,—ধর্ম্মের ঢাকে কাটি না পড়িলেও আপনা আপনি বাজে। সাধকের জীবন প্রভাব চিরস্থায়ী,—সাধকের অমর আত্মা দেহ বিচ্ছিন্ন হইয়াও যেন মুক্ত অবস্থায় প্রত্যেক স্থানে বিচরণ করে, তাহার শক্তির বিলাস স্থান, জীবিত মানব হৃদয়!!

মোটের উপর, "তাপস-মালা"—উল্লিখিত সাধু, মহাপুরুষ, তপোনিষ্ঠ-মহর্ষিদিগের যোগ-সাধন, ভজন, যাজন, তত্ত্বোপদেশের বিষয় পাঠ করিলে, নিতান্তই এক পবিত্র রাজ্যে গিয়া পড়িতে হয়, বোধ হয় যেন অসার সংসারবন্ধন হইতে মুক্ত হইয়া আত্মা, প্রমোদ-বিহারে মানস-পক্ষভর করিয়া কোন পবিত্রতম কল্পনা-রাজ্যে উড়িয়া গিয়া অনন্ত-সৌন্দর্য্যের কণা বিলাসে প্রমত্ত, বিভোর হইয়াছে! সে বিষয়ে আমাদের এখানে অধিক আর বলিবার সুযোগ নাই।

যাহা হউক, আমরা মুসলমান ধর্ম্ম গ্রন্থ 'কোরাণ' সম্বন্ধে গুটিকতক কথা বলিয়াই নিরস্ত হইব। কোরাণ সম্বন্ধে অন্য ধর্ম্মীর কিরূপ মতামত তাহা এখানে উদ্ধৃত করা আমরা উপযুক্ত মনে করি। এসম্বন্ধে বিজ্ঞবর, মহামহোপাধ্যায়, সর্ব্ব-শাস্ত্র-সর্ব্ব-বিদ্যা-পারদর্শী শ্রীল শ্রীযুক্ত গোপাল চন্দ্র শাস্ত্রী এম্, এ, ডি, এস্ সি মহোদয়ের মন্তব্য এইরূপ;—"আরবী ভাষায় সর্ব্বাপেক্ষা মহামূল্য গ্রন্থ আল্ কোরাণ বা কোরাণ শরিফ, অন্য নাম ফোরকান বা মোছাহেব। ইহা পড়িবার, পড়াইবার, শিখিবার, ও শিখাইবার গ্রন্থ বটে! আমি নিজে হিন্দু, কিন্তু হিন্দু হইয়াও এ গ্রন্থের শতমুখে প্রশংসা করিতে পারি। কোরাণ এক মহামূল্য রত্ন। এই রত্ন যে না দেখিয়াছে, ধর্ম্মজগতে তাহার এখনও সম্পূর্ণ প্রবেশাধিকার হয় নাই। যাহারা কোরাণকে "বদমাইসের কল্পিত উপন্যাস" * বলে, তাহারা রজকবাহকের সহিত সখ্যতা করিতে

* পাঠক অবশ্যই এ মধুর আখ্যা, খ্রীষ্টান পণ্ডিত-কল্পিত বলিয়া জানিবেন। তাহা না হইলে, ধর্ম্মের নামে হেলা ফেলা তাচ্ছিল্য ছিনি মিনি খেলা অমন আর কোন জাতি করিতে পারেন?

পারে; ধর্ম্মানুসন্ধিৎসু বা সাহিত্য-প্রিয় ভদ্র লোকের সহিত তাহাদের সম্বন্ধ না থাকাই ভাল। কোরাণের সমগ্র অংশ কঠিন কঠোর আরব্য ভাষায় লিখিত। ভাবের বেশ তরঙ্গ আছে, ভাষার বেশ উচ্ছ্বাস আছে, পাণ্ডিত্যের ছটা খুব দেখা যায়, ব্যাকরণের বাঁধুনি খুব মজবুত এবং শব্দবিন্যাসের চাতুর্য্য ও অলঙ্কারের সংযোজনা বড়ই সুন্দর, বড়ই কৌতুহলময়। সমুদয় কোরাণ-সাগরে এক অপূর্ব্ব বীরত্ব-ব্যঞ্জক তেজের লহরী ছুটিতেছে, সেই তেজে এখনও যবন জাতি বাঁচিয়া আছে। অন্য দিকে ধর্ম্মের শান্তিময় ভাবও ধীরে ধীরে দেখা দিতেছে,—এই দৃশ্য বড়ই মনোহর! ইহা বেদে নাই, বাইবেলে নাই।"

শেখ আব্দর রহিম সাহেবের রচিত 'হজরত মহম্মদের জীবন চরিত' গ্রন্থের পরিশিষ্টে 'কোরাণ' সম্বন্ধে একটী সুন্দর অধ্যায় আছে। তাহাতে তৎসম্বন্ধে অবশ্য জ্ঞাতব্য যাহা কিছু প্রায়ই সন্ধান করিলে পাওয়া যায়। যিনি ইচ্ছা করেন, পাঠ করিয়া দেখিতে পারেন। তাহার এক স্থানে লিখিত আছে—

"ইহাতে (কোরাণে) মানবকে প্রকৃত মানব হইবার পথ দেখান হইয়াছে। ইহার শিক্ষা—মানুষমাত্রই সকল বিষয়ে সমান অধিকারী, ন্যায়পরায়ণতার সহিত প্রত্যেকেই নিজ নিজ অংশ গ্রহণের উপযুক্ত, ঈশ্বরের দান হইতে মানুষ কেন বঞ্চিত থাকিবে? পার্থিব সমুদয় বিষয় ধর্ম্মপরায়ণ লোকদিগের আয়ত্তাধীন। এই পুস্তকের ভাষা আরবী। ইহার ভাষা এরূপ উৎকৃষ্ট ও সুমিষ্ট যে, অদ্যাবধি কেহ এরূপ সুমিষ্ট ভাষায় একটিও কথা লিখিতে পারেন নাই। এইরূপ লেখা মনুষ্যের সম্পূর্ণ সাধ্যাতীত। হজরত মহম্মদের (দঃ) সমকালে যে সকল ব্যক্তি আরবী সাহিত্যে সম্পূর্ণ ব্যুৎপন্ন ছিলেন, তাঁহারা ইহার ভাষার লালিত্য

ও মাধুর্য্য দর্শন করিয়া ইহাকে মনুষ্যের সাধ্যাতীত লেখা বলিয়া স্বীকার করিয়া পবিত্র ইসলাম ধর্ম্মে দীক্ষিত হইয়াছিলেন। যাহারা ইসলাম ধর্ম্ম গ্রহণ করে নাই, তাহারাও ইহাকে মনুষ্যের সাধ্যাতীত "যাদুর" লেখা বলিয়া স্বীকার করিয়াছে। * * * * * * গ্রীস্‌দেশীয় লোকেরা কোরাণ শরিফ অপেক্ষা ভাল পুস্তক প্রণয়ন করিতে চেষ্টা করিয়াছিল, কিন্তু যাহা পরমেশ্বরের বাক্য, হজরত মহম্মদ (দঃ) উচ্চারণ করিয়াছিলেন, তাহা অপেক্ষা অত্যুত্তম পুস্তক প্রণয়ন করা মানব-শক্তির সাধ্যাতীত।"

এই অংশের অন্যত্র কোরাণের জগৎ সম্বন্ধীয়, সমাজ সম্বন্ধীয় উপ-কারিতা-প্রসঙ্গে উক্ত গ্রন্থকর্ত্তা লিখিয়াছেন;—"প্রকৃতপক্ষে ধরিতে গেলে, কোরাণ শরিফই দাতব্য চিকিৎসালয়, আতুরালয় ও বাতুলালয় স্থাপনের আদি কারণ।" এই মহাত্মা গ্রন্থের অন্য এক স্থানে ইহাও নির্দ্দেশ করিয়াছেন যে, কোরাণের শিক্ষাফলেই দাসত্ব প্রথার তিরোধান ঘটনা ঘটিবার সহায়তা হইয়াছে। ইহা ভিন্ন তিনি একজন বিজ্ঞ ইতিবেত্তার কোরাণ সম্বন্ধীয় মন্তব্য এরূপ লিপিবদ্ধ করিয়াছেন।ঃ—

"মোসলমানগণ ইউরোপ মহাদেশে গমন করিয়া কোরাণ শরিফের সাহায্যে তথায় দয়ালুতার বিমলজ্যোতিঃ বিকীর্ণ করেন, ইহারই সাহায্যে তাঁহারা কেবল চতুর্দ্দিক্ বিক্ষিপ্ত কুসংস্কাররূপ অন্ধকারের মধ্যে জ্ঞান ও সভ্যতার জ্যোতিঃ প্রজ্জ্বলিত করেন এবং সুদূর পশ্চিম হইতে পূর্ব্ব পর্য্যন্ত তাবৎ ভূভাগস্থ অধিবাসীদিগকে দর্শনশাস্ত্র, চিকিৎসা শাস্ত্র, জ্যোতিষ শাস্ত্র ও সঙ্গীত শাস্ত্র প্রভৃতি শিক্ষা দেন এবং ভাসমান বিজ্ঞানশাস্ত্রকে সুদৃঢ়রূপে স্থাপন করেন।"

ইউরোপে খ্রীষ্টধর্ম্ম সংস্কারকদিগের মধ্যে মার্টিন লুথার সমধিক প্রসিদ্ধ। ইনিই পিউরিটান্ মতবাদের প্রবর্ত্তক, তাঁহার সেই ইউরোপ বিপ্লবকারী মতবাদের মূল কারণ কোরাণের উচ্চশিক্ষা। এ কারণ তাঁহার শত্রুপক্ষ তাঁহাকে ভিতরে ভিতরে মুসলমান বলিয়া বহু নিন্দাবাদ, বিদ্রূপ উপহাস করিতে ছাড়েন নাই। কিন্তু সত্যের জয় চিরকাল। সত্যের শক্তির নিকট অন্যশক্তি অতি তুচ্ছ, পরিণামে তাহারই প্রতিষ্ঠালাভ ঘটে। যাহা হউক, কোরাণের শিক্ষার ফল, মনুষ্য সমাজের উপকারিতা, ধর্ম্মজগতের যুগান্তর প্রতিষ্ঠা প্রভৃতি সম্বন্ধে যাঁহারা সবিস্তার জানিতে ইচ্ছা করেন, তাঁহারা উক্ত পুস্তক পাঠ করিয়া উদ্দীপ্ত কৌতুহলের নিবৃত্তি করিবেন।

কোরাণ যে দৈবগ্রন্থ, ইহা বহুবাদ, বিতর্ক, বিচার ও বিতণ্ডার পর স্থিরীকৃত হইয়াছে। এ স্থিরীকরণ, হজরতের জীবদ্দশায়ই ঘটে। ইহা ভিন্ন এ গ্রন্থের যিনি প্রচারকর্ত্তা, তিনি নিজে কোনই লৌকিক শিক্ষা পান নাই। তাঁহার শৈশবের দুর্দ্দশার কথা পূর্ব্বেই আলোচিত হইয়াছে। তিনি যদিও আরবের তৎকালীন আভিজাত্য, মর্য্যাদা গণনায় সর্ব্ব শ্রেষ্ঠ বংশে জন্ম গ্রহণ করিয়াছিলেন, তথাপি লৌকিক জ্ঞানশিক্ষা পক্ষে কোন কালেই জীবনে তাঁহার কোনরূপ সুযোগ ঘটে নাই। তাঁহার যাহা কিছু জ্ঞানলাভ, প্রকৃতির বিশালগ্রন্থ পাঠেই সম্পন্ন হয়। তদতিরিক্ত যাহা, তাহা দৈব কৃপারই ফলে, এ সিদ্ধান্ত ভিন্ন অন্য কিছু নাই। তিনি আরবে 'উম্মি' বলিয়াই অভিহিত হইতেন। নিরক্ষর, অশিক্ষিত ব্যক্তি দিগের আখ্যাই 'উম্মি'।

এরূপ অবস্থায়, তাঁহার পক্ষে ওরূপ জ্ঞান-গর্ভ, পাণ্ডিত্য-পূর্ণ ধর্ম্মগ্রন্থের রচনা অসম্ভবেরও অধিক অসম্ভব। সে কল্পনা শিক্ষিত ব্যক্তিমাত্র ভ্রমেও

মনে স্থান দিতে পারেন না। ইহা ভিন্ন তাঁহার যে সমস্ত প্রথম ধর্ম্ম জীবনের সঙ্গী, শিষ্য, অনুচরবর্গ ছিলেন, তাঁহারাও সেরূপ কেহই কৃত-বিদ্য পণ্ডিত ছিলেন না। তবে তাহার উৎপত্তি সম্ভাবনা আর কোথা হইতে? তাহা হইলে একমাত্র সিদ্ধান্ত, যাহা ছাড়া আর অন্য কিছু সম্ভবে না,—'কোরাণ' দৈবগ্রন্থ,—ঈশ্বরের বাণী। যদি এ গ্রন্থ অন্য কোন পণ্ডিতের রচনা হইত, তাহা হইলে ত্রয়োদশ শতাব্দী অতীত হইয়া হিজরীর প্রায় চতুর্দ্দশ শতাব্দীরও শেষ, এতদিন কি সে কথার সন্ধান হইত না? তাহা না হওয়াই নিতান্ত অসম্ভব।

যাহা হউক, হজরত মহম্মদ (দঃ) আরবের পৌত্তলিকতার উচ্ছেদ সাধন করিয়া সনাতন একেশ্বরবাদ প্রতিষ্ঠিত করেন, ইহা সকলেই জ্ঞাত আছেন। এ কথায় অনেক হিন্দু মনে করিতে পারেন, তাঁহারাও ত পৌত্তলিক! তবে কেমন হইল? হিন্দুদিগের পৌত্তলিকতা ও আরবীয় পৌত্তলিকতায় অনেক পার্থক্য অনুমান হয়। বঙ্কিমবাবু ও অন্যান্য হিন্দুধর্ম্ম ব্যাখ্যাতাদিগের ব্যাখ্যা অনুসারে বোধ হয়, হিন্দুর পৌত্তলিকতায় আধ্যাত্মিকতার জীবন্তভাব আছে, কিন্তু আরবীয় পৌত্তলিকতায় তেমন চৈতন্যভাবের নিতান্তই অভাব,—তাহা নিরতিশয় নির্জীব, নীরস, অধ্যাত্ম-তত্ত্বের সজীবতাশূন্য। আমাদের স্মরণ হয়, বঙ্কিম বাবু 'কৃষ্ণচরিত্র' ও অন্যান্য প্রবন্ধে, 'অনুশীলন' তত্ত্বে দেবদেবীর মূর্ত্তি কল্পনা সম্বন্ধে এমন কিছু ভাব প্রকাশ করিয়াছেন যে, সে কেবল আধ্যাত্মিকতা প্রস্ফুট করিবার জন্যই ধর্ম্মজীবনের প্রথম সোপান। ধর্ম্মের উচ্চস্তরে সেরূপ কোন অনুষ্ঠানের কিছুই প্রয়োজন হয় না। সে কেবল ধর্ম্ম-শিক্ষায় শিশুবোধের অনুষ্ঠানের মত। অন্যান্য হিন্দু উচ্চসাধকদিগের ধ্যান ধারণা যোগসাধনের বিষয় যাহা শুনা যায়, তাহাতে যে হিন্দুধর্ম্মের উচ্চাঙ্গে

সেরূপ মূর্ত্তি পূজার বিধি আছে, এরূপ বোধ হয় না। বঙ্কিমবাবু 'কৃষ্ণ চরিত্রে'র একস্থানে লিখিয়াছেন, অনন্তের ধ্যান সুসাধ্য করিবার জন্য ভিন্ন ভিন্ন জড়শক্তিতে চৈতন্যবিশিষ্ট অধিষ্ঠাতার কল্পনা এবং তদ্‌বোধক মূর্ত্তির অবতারণা। তিনি ইহাও বলিয়াছেন, অনন্ত বিরাট পুরুষের শক্তি অনন্ত, তাঁহাকে ধারণা করা সকলের সাধ্যনয়। হইতে পারে, হিন্দু বৈদিক ঋষিদিগের ধর্ম্মতত্ত্বে কোন আধ্যাত্মিক নিগূঢ়ভাব নিহিত। আমরা একেশ্বরবাদী মুসলমান, আমরা তাহা না বুঝিতেও পারি। কিন্তু, আরববাসিদিগের তৎকালের অবস্থা সেরূপ ছিল না, তাহারা তখন ঘোর জড়োপাসক। এ অবস্থায় আরবের নির্জ্জীব পৌত্তলিকতার উচ্ছেদ না ঘটিলে, তাহা যে কিরূপ চিরান্ধকারাচ্ছন্ন, পূতিগন্ধময় নরকে পরিণত হইত, অনুমানেরই বিষয়। নিশ্চয়ই তাহা হইলে আরবের অন্ধকার যুগের কখনই অবসান হইত না,—যে অধ্যাত্ম জ্যোতির্ম্ময় সূর্য্য একবার ডুবিয়াছিল, সে ডুবিয়াছিলই আর তাহার পুনরুদয়ের কোনই আশা ছিল না, অজ্ঞান-অন্ধকার-কুহেলিকা অন্তরালে তাহা যে নিস্প্রভ ম্লানমূর্ত্তি ধারণ করিয়া অদৃশ্য হইয়াছিল, তাহা সেইরূপই থাকিত। যে মক্কার পবিত্র মন্দিরে এক কালে এক মাত্র পরমেশ্বরের উপাসনা হইত, কালের গতিতে সেই মন্দিরে ৩৬০ দেব দেবী মূর্ত্তি বিরাজ করিতেছিল। যাহা হউক, হিন্দুদিগের মধ্যেও সাধারণ হিন্দুগণ যেরূপভাবে দেব দেবীর মূর্ত্তি পূজা করে, তাহাতে আধ্যাত্মিক উদ্দেশ্য যে সেরূপ সফল হয়, তাহা বোধ হয় না। প্রকৃত আধ্যাত্মিকতা, আবরণ আচ্ছাদনের অন্তরালেই গুপ্তভাবে থাকে (যদি থাকা সম্ভব হয়)। তত্ত্বজ্ঞানহীন সাধকের পক্ষে তাহা জীবন্ত-ভাবে ফুটিয়া উঠে না। এরূপ স্থলে রূপক, কি মূর্ত্তির আবরণে আধ্যাত্মিকতাকে লুকাইয়া রাখিয়া সাধারণের পক্ষে সন্ধানের বিধান

কিরূপ যুক্তিসঙ্গত, আমরা আমাদের ক্ষুদ্রবুদ্ধিতে তাহা বুঝিয়া উঠিতে পারি না।

এরূপ অজ্ঞান হিন্দু মূর্ত্তি পূজককে লক্ষ্য করিয়াই বোধ হয়, 'হুতোম পেঁচার নক্সা' কর্ত্তা (মহাভারতানুবাদক মৃত কালীপ্রসন্ন সিংহ) উক্ত পুস্তকে লিখিয়া থাকিবেন;—

"হায়! পৌত্তলিকতা কি শুভদিনেই এখানে (ভারতে) পদার্পণ করিয়াছিল—অ্যাতো দেখে শুনে মনে স্থির জেনেও আমরা তাহা পরিত্যাগ কত্তে কত কষ্ট ও অসুবিধা বোধ কচ্চি। ছেলে বেলায় যে পুতুল নিয়ে খেলাঘর পেতেচি, বৌ বৌ খেলেছি ও ছেলে মেয়ের বে দিয়েছি, আবার বড় হয়ে সেই পুতুলকে পরমেশ্বর বলে পূজা কচ্চি।— তাঁর পদার্পণে পুলকিত হচ্চি ও তাঁর বিসর্জ্জনে শোকের সীমা থাকচে না! শুধু আমরা কেন, কত কৃত-বিদ্য বাঙ্গালী, সংসারের সভ্য বাবুরাও জগদীশ্বরের সমস্ত তত্ত্ব জ্ঞাত থেকেও, হয়ত সমাজ, না হয় পরিবার পরিজনের অনুরোধে, পুতুল পূজে আমোদ প্রকাশ করেন, বিসর্জ্জনের সময় কাঁদেন ও কাদা রক্ত মেখে কোলাকুলি করেন। কিন্তু নাস্তিকতায় নাম লিখিয়ে বনে বসে থাকাও ভাল, তবু 'জগদীশ্বর একমাত্র' এটী জেনে আবার পুতুল পূজায় আমোদ প্রকাশ করা উচিত নয়।"

'হুতোম প্যাঁচার নক্সা'র অনেক স্থান শ্লেষাত্মক, কিন্তু আমরা যতদূর জানি, তাহাতে এ অংশ সেরূপ নয়। মোটের উপর হিন্দু, জ্ঞানীমাত্রই পৌত্তলিকতা, মূর্ত্তি পূজার বিরুদ্ধবাদী ভিন্ন পক্ষপাতী নন। তাঁহারা মুখে অনেক সময়ে টিকি-নামাবলীধারী, অভিসম্পাত-প্রিয় নিতান্ত ব্রাহ্মণ ভট্টাচার্য্যদিগের ভয়ে বিরুদ্ধবাদ, কি প্রতিবাদ না করিলেও ভিতরে ভিতরে অন্তরে অন্তরে তাঁহারা উপরোক্তরূপ পৌত্তলিকতার ঘোর

বিপক্ষ। অনেকেই তৎপ্রতি হত-শ্রদ্ধ, বীতরাগ, ভক্তিবিহীন। হজরত মহম্মদ, যিনি একেশ্বরবাদ ইস্‌লাম ধর্ম্মের প্রবর্ত্তক ও সংস্কারক, তিনি কলুষিত, অপবিত্র, উক্ত জাতীয় পৌত্তলিকতার উচ্ছেদসাধন করিয়াই তৎস্থলে একেশ্বর-বাদ, প্রেমভক্তি-জীবন্ত, মধুর অনন্তের ধ্যানধারণা-বহুল, অতুল সনাতন ধর্ম্মের প্রতিষ্ঠা করিয়া যান। তিনি যদি কোন অপরাধে অপরাধী থাকেন, তবে সে অপরাধ এইরূপ। তাহা ভিন্ন তাঁহার ধর্ম্ম ও তিনি অতি পবিত্র, তৎবিষয়ে কোন সন্দেহ নাই। এই-খানে আমরা এ পরিচ্ছেদের উপসংহার করিলাম। এতদধিক আলো-চনার আমাদের সুযোগ আদৌ নাই। নিতান্ত দুঃখের সহিতই শেষ করিতে হইল।

# চতুর্থ পরিচ্ছেদ।

## হিন্দু মুসলমানের আচার ব্যবহার
## ও
## দেশাচার।

আমরা প্রসঙ্গক্রমে হিন্দু মুসলমানের আচার ব্যবহার রীতিনীতি সম্বন্ধে সামান্য কিছু আলোচনা করিব। আমরা জানি, হিন্দুগণের মধ্যে ব্রাহ্মণ-সম্প্রদায় খুব আচার-নিষ্ঠ। ইহাদের রীতিনীতি অতি সুসভ্য জাতিরই ন্যায় এবং ইহারা যথেষ্ট পরিষ্কার পরিচ্ছন্ন ও আচার-পূত। স্নান শৌচ, আর্জ্জব প্রভৃতি ইহাদের নিত্যক্রিয়ার মধ্যে গণ্য। ইঁহারা গাত্র, চন্দনাদি গন্ধ পদার্থ দ্বারা অনুলিপ্ত করেন এবং সর্ব্বদা পবিত্র অবস্থায় থাকিতে ভাল বাসেন। আচার, ধর্ম্মেরই অঙ্গ,—বিশেষতঃ তাহা হিন্দু মুসলমান ধর্ম্মের। শুদ্ধ উপাসনা করিলে চলিবে না, আচার শুদ্ধির প্রতিও দৃষ্টি রাখা চাই। অনেক এ দেশীয় নিতান্ত পাড়াগেঁয়ে ব্রাহ্মণ সজ্জনের ধারণা, মুসলমান জাতি যবন, ম্লেচ্ছ, মুক্ত-কচ্ছ এবং তাহাদের আচার ব্যবহার অতি জঘন্য, এমন কি, তাহারা নিতান্ত অপরিচ্ছন্ন,—কোনরূপ শুদ্ধাচারের ধার ধারে না। কিন্তু যাঁহারা বিশেষ করিয়া জানেন, সন্ধান রাখেন, ভদ্রবংশীয় মুসলমানের সংসর্গ করেন, তাঁহারা কখন সেরূপ কথা মুখেও আনিবেন না। এদেশে মুসলমানের বাস যথেষ্ট বটে, কিন্তু ধর্ম্ম-নিষ্ঠ আচার-পূত মুসলমানের সংখ্যা অতি কম। কচিৎ কোন গ্রামে সেরূপ উচ্চ বংশের লোক দুই একজন থাকিতে পারে, কিন্তু তাও সব গ্রামে নয়। হয়ত দশ গ্রামের মধ্যে

একটা পরিবার, কি দুইটী পরিবার সেরূপ থাকিতে পারেন। অন্যান্য মুসলমানের ধর্ম্মশিক্ষা, জ্ঞান-শিক্ষা যেরূপ, তাহাদের আচার ব্যবহারও সেইরূপ। অধিকাংশ এ দেশীয় মুসলমান, অতি অশিক্ষিত, ধর্ম্মকর্ম্ম-বিমুখ ও অনাচার-দুষ্ট। এরূপ লোক সংখ্যার বাহুল্য দেখিয়া, অনেক হিন্দু, যাঁহারা বিদেশের কি বাহিরের কোনরূপ সন্ধান রাখেন না, রাখাও কর্ত্তব্য মনে করেন না, তাঁহারাই সমগ্র মুসলমান জাতিকে লক্ষ্য করিয়া 'যবন', 'ম্লেচ্ছ' প্রভৃতি কটূক্তি করেন। তাহাতে অনেক মুসলমানেরই অন্তঃকরণে আঘাত লাগে এবং এই কারণে হিন্দু মুসলমান অনেক পরিমাণেই পরস্পরের প্রতি বিদ্বেষ-বিশিষ্ট। এই সমস্ত কথা মনে করিয়া আমাদের অন্তঃকরণে দারুণ আঘাত লাগে, এমন কি মনটা দমিয়া ভাঙ্গিয়া একাকার হয় এবং হিন্দু মুসলমানের এরূপ ব্যবহার দেখিয়া নিতান্ত নিরাশ, হত-বুদ্ধি হইয়া পড়িতে হয়। এ সম্বন্ধে পরস্পরের মধ্যে পরিচয় নাই। এক জাতি অন্য জাতির ধর্ম্মের বহিরঙ্গের স্বরূপ অনুসন্ধান না করিয়া, ছায়ার সহিত বিবাদ করে এবং সে বিবাদের ফল যাহা তাহা ভোগ করেন—সমাজের যাহারা নেতা।

প্রকৃতপক্ষে মুসলমান জাতির অন্তশুদ্ধি ও বহিশুদ্ধির ব্যবস্থা অতি কঠোর। অনেক হিন্দু তাহা জানেন না। তাই অকারণ মুসলমান জাতির প্রতি 'যবন', 'ম্লেচ্ছ' অপবাদ দিয়া থাকেন। কিন্তু বিশেষ সন্ধান না করিয়া একটা জাতির প্রতি অন্যায় দোষারোপ করা, কিরূপ ন্যায়সঙ্গত, তাহা বিজ্ঞমাত্রেই মনে মনে ভাবিয়া থাকিবেন। এরূপ ব্যবহার কোন ক্রমেই ধর্ম্ম-সঙ্গত, ন্যায়ানুগত, বিবেচনায় উপযুক্ত নয়। যাহারা মুসলমান জাতির শাস্ত্রীয় পরিষ্কার পরিচ্ছন্নতা শৌচশুদ্ধির ব্যবস্থার বিষয় জানিতে ইচ্ছা করেন, তাঁহারা অল্পের মধ্যে খোন্দকার গোলাম আহম্মদ সাহেব কৃত

"এস্‌লামের প্রভাব ও ধর্ম্মনীতি" গ্রন্থের পরিশিষ্টভাগ পাঠ করিয়া দেখিবেন। এই পুস্তক অতি প্রাঞ্জল বাঙ্গালা ভাষায় লিখিত এবং তাহাতে অল্প পরিসরে মুসলমান ধর্ম্ম-সংক্রান্ত অনেক জ্ঞাতব্য বিষয় আছে। গ্রন্থখানি সকল হিন্দু শিক্ষিত ব্যক্তিরই পাঠ করিয়া দেখা উচিত ;—বিশেষতঃ যাঁহাদের মুসলমানের প্রতি সম্প্রীতি জন্মাইবার ইচ্ছা প্রবল। গ্রন্থকার সেই উদ্দেশ্য প্রধানভাবে সম্মুখে রাখিয়াই, এই পুস্তকের প্রণয়ন করিয়াছেন। ইহা ভিন্ন সৈয়দ আমির আলি কৃত "History of the Saracens." গ্রন্থে স্পেন রাজ্য শাসিত মুরিশ আরবদিগের সম্বন্ধে যাহা লিখিত আছে, তাহাও অনুধাবনের যোগ্য। তাহাতে লিখিত আছে—

"The Spanish Moslems were said to be the cleanest people on the earth in their person and dress and in the interior of their houses" (History of the Saracens, Syed Ameer Ali M.A., C.I.E. See page 272).

ইহার মর্ম্মানুবাদ—স্পেনের মুসলমানেরা পরিচ্ছদ, শরীর এবং গৃহাভ্যন্তর সম্বন্ধে পৃথিবীর মধ্যে (সুতরাং সমস্ত ইউরোপীয়দিগের মধ্যেও) সর্ব্বাপেক্ষা পরিষ্কার পরিচ্ছন্ন বলিয়া গণ্য হইতেন।"

বাস্তবিক পক্ষে, আজি আমরা যে ইংরেজ জাতির বাহ্য আচার ব্যবহার পরিচ্ছদ পারিপাট্য পরিষ্কার পরিচ্ছন্নতা দেখিয়া তাঁহাদিগকে সভ্যতম জাতি বলিয়া মনে করি, পাঠকগণ স্মরণ রাখিবেন, তাঁহারা সেই শিক্ষা প্রথম মুরিশ্ আরবদিগের নিকটই প্রাপ্ত হইয়াছিলেন। ইউরোপীয়দিগের সে সম্বন্ধে এবং অন্যান্য অনেক বিষয়ে, স্পেনিস্ মুসলমানেরাই শিক্ষাগুরু এবং দীক্ষা গুরু। তা, যতই কেন তাঁহারা কাল পাইয়া নিজেরা অহঙ্কার করুন। এককালে ইউরোপের শিক্ষাগুরু মুসল-

মানেরাই ছিলেন। সেকালে ইউরোপ অসভ্যতার পূতিগন্ধে অতি নরক তুল্য স্থান ছিল,—জ্ঞানের প্রভা তখন নির্ব্বাপিত,—'খনির তিমির গর্ভে' তখন অনেক ইউরোপীয় জাতিই লুক্কায়িত—তখন তাহাদের সভ্যতার অহঙ্কার করিবার যুগ ভবিষ্যতের অন্ধকারে বিলীন।

ঐশ্বর্য্যশালী মুসলমানদিগের বিলাসিতার বিষয় যাঁহারা জানিতে ইচ্ছা করেন, তাঁহারা বঙ্কিম বাবুর 'রাজসিংহে'র ২য় খণ্ডের 'নন্দনে-নরক', 'ঐশ্বর্য্যনরক' অপর এক খণ্ডের 'বাদসাহ বহ্নিচক্রে' পরিচ্ছদগুলি বিশেষরূপে পাঠ করিয়া দেখিবেন। বিলাসিতার সহিত পরিষ্কার পরিচ্ছন্নতার অতি নিকট সম্বন্ধ, ধর্ম্মের সম্বন্ধ যত থাকুক বা না থাকুক। মুসলমান জাতি গন্ধ দ্রব্যের কিরূপ অনুরক্ত, তাহাও অনেক শিক্ষিত হিন্দু অবগত আছেন। তন্মধ্যে তাহার মধ্যে সমস্ত গন্ধ দ্রব্যের শ্রেষ্ঠ ও মূল্য-বান 'আতর' মুসলমান জাতিরই আবিষ্ক্রিয়া। মুসলমানেরা উপাসনা উৎসবাদিতে সুগন্ধি পদার্থের কিরূপ পক্ষপাতী, তাহাও বোধ হয় অনেকে জানেন। অতি নিম্ন শ্রেণীর মুসলমানের মধ্যেও বিবাহে গন্ধ দ্রব্যের ব্যবহার হইয়া থাকে। সমাধিপ্রোথিত করিবার পূর্ব্বে শব-দেহাবরণে গন্ধদ্রব্য অনুলেপনের শাস্ত্রীয় বিধি আছে এবং প্রায় স্থলেই সে বিধি যথাযথ পালিত হইয়া থাকে। তবে অবস্থা বিশেষে তাহার লঙ্ঘনও হয়। যাহারা নিতান্ত অসঙ্গতি-সম্পন্ন, এমন ব্যক্তিগণও মৃত আত্মীয় স্বজনের অন্ত্যেষ্টিক্রিয়ায় সেই বিধি পালন করিয়া উঠিতে পারে না। অর্থের সঙ্গে ব্যবস্থার নিত্য সম্বন্ধ। ইহা ভিন্ন উপাসনার্থ (নমাজ) প্রত্যহ পাঁচবার অঙ্গ-শুদ্ধি সাধনের (অজুর) অতি সুন্দর বিজ্ঞান-সম্মত ব্যবস্থা আছে। যাঁহারা ভালরূপ সে ব্যবস্থার উপযোগিতা বিবেচনা করিয়া দেখিয়াছেন, তাঁহারাই বলিবেন, সেরূপ অঙ্গমার্জ্জন বাহ্যশুদ্ধির

বাবন্ত অতি অল্প ধর্ম্মশাস্ত্রেই দেখা যায়। নমাজ বা উপাসনার পূর্ব্ববর্ত্তী অপরিহার্য্যক্রিয়া—অঙ্গশুদ্ধি। 'অজু'র দ্বারা শরীরের যেরূপ শুদ্ধি সাধিত হয়, তাহা আর কি বলব? বোধ হয় যেন, নিতান্ত পবিত্র অবস্থায় তখন মাতৃগর্ভ হইতে পুনরায় পৃথিবী দর্শন ঘটিল,—সে এক অপূর্ব্ব বিধানই বটে! একথা হয়ত অনেকে উপহাস করিয়া উড়াইয়া দিতে পারেন। তবে ভরসা করি, যাঁহারা যোগের ন্যাস প্রাণায়াম আচমন প্রভৃতি অনুষ্ঠান করিয়া থাকেন, তাঁহারা সেরূপ করিবেন না। ইহা ছাড়া, প্রশ্রাব, শৌচত্যাগের পরও 'অজু'র বিধি রহিয়াছে। প্রত্যেক নিয়মিত উপাসনা-নিষ্ঠ মুসলমানমাত্রই, সে বিধি অলঙ্ঘনীয় ভাবে পালন করিয়া থাকেন। স্ত্রীসঙ্গমের পর সম্পূর্ণ অবগাহনে অঙ্গশুদ্ধির বিধান হিন্দু মুসলমান উভয় শাস্ত্রেই তুল্য। এখন কে বলিবেন, মুসলমান, 'অপরিচ্ছন্ন', 'নোংরা', অনাচার-দূষিত জাতি? আমরা জানি, হিন্দু মুসলমানদিগের মধ্যে এমন লোকের নিতান্ত অভাব নাই, বরং খুবই সদ্ভাব, যাহারা পরের খুঁত ধরিতে বৃহস্পতি। এই সমস্ত লোক ভিতরে ভিতরে নিতান্ত অনাচারী ও কদাচারী; কিন্তু বাহিরে খুব শুদ্ধ, সিদ্ধ, জ্ঞান-বৃদ্ধ, ভণ্ড তপস্বীর ভাব দেখাইতেও আবার বিশেষ মজবুত। শ্রীযুতদিগের নিন্দা, পর-চর্চ্চায় অযুত রসনা, পরের মন্দ কথা শুনিতে সহস্র কর্ণ, কুদৃশ্য দেখিতে সহস্র চক্ষু, কু-কল্পনা করিতে সহস্রমন, কু-জল্পনা করিতে সহস্রবদন, রসের আলাপে,—তাও সহস্র মদনেরই বর প্রাপ্ত হইবার কথা। তাঁহাদের যথাযথ বর্ণনা করা আমাদের সাধ্য নয়! মূল কথা, ইঁহারা অন্তরে অন্তরে মহাপাষণ্ড,—ব্রহ্মাণ্ডে এমন কুকর্ম্ম নাই, যাহা তাঁহাদের সাধ্যাতীত। তেমন ষণ্ডমার্ক মুনিও তর্ক করিতে পৃথিবীতে মিলা ভার,—বার্ক, সেরিডেনও দূর হইতে ইঁহাদিগকে নমস্কার

করিয়া সরিয়া পড়েন। তাঁহারা 'হয়' কে 'নয়', 'নয়' কে 'হয়', 'ছয়' কে 'সাত', 'সাত' কে ক্ষয় নিপাত করিয়া দিতেও খুবই পারেন। ধর্ম্মের খোসা লইয়া বাহিরে মহা জাঁকজারি, ভারিভুরির ভাব তাঁহাদের যথেষ্টই আছে! কবিবর মাইকেল মধুসূদন দত্তের "বুড়ো শালিকের ঘাড়ে রোঁয়া" অনেক পাঠকেরই সুপরিচিত। তাহাতে যে ভণ্ড বৈষ্ণব বাবুটীর বিচিত্র চরিত্র চিত্র আছে, তাহাও অনেকেরই বিদিত। আমরা বলিতে পারি, এই ঘোর কলির শেষে বঙ্গদেশে, সেইরূপ—

"বাহিরে ছিল সাধুর আকার, মনটি কিন্তু ধর্ম্ম-ধোয়া।
পুণ্য খাতায় জমা শূন্য, ভণ্ডামীতে চারিটী পোয়া॥"

লোক হিন্দু মুসলমান সমাজে বিস্তরই আছেন। তবে তাঁহাদিগকে চেনা ভার। কার সাধ্য, ছদ্মবেশের আবরণ ঘুচাইয়া তাঁহাদিগকে স্বরূপে ধরিতে পারেন? তাঁহাদের মুখের দাপটে, কলমের সাপটে, কাহার সাধ্য তাঁহাদিগকে, এমন নয়,—অমন, মনে করিতে পারেন? তাঁহারা সেরূপ স্বচ্ছন্দে মনের আনন্দে সমাজে চরিয়া বেড়ান, ক্ষতি নাই। কিন্তু তাঁহাদের ষ্টীং (হুল ফুটান) রোগটী অনেকের পক্ষেই অসহ্য। অসহ্য?—নিতান্ত অসহ্য,—সে আর বলিবার নয়! ধর্ম্মের ওরূপ ভান, বিট্‌লেপনা, ষোল আনা ভণ্ডামী কাহার সহ্য হইতে পারে? এদেশে আজকাল মুসলমান সমাজে কাঠমোল্লার প্রভাব বড়ই বেশী। এখন আর সেরূপ সদ্বিদ্বান মৌলবী, মৌলানা বড় দেখা যায় না। তাঁহারা এক প্রকার 'ডোডো' পক্ষীর স্পেশিজ্ বা বংশধর হইয়া পড়িয়াছেন,—জাতিটা এক প্রকার 'ষ্টিংট্' (লুপ্ত)। যাঁহারা বা আছেন, তাঁহারা 'ষ্টীং' করিতে কাহাকেও জানেন না। এমনই গোপন সোপন, লুকোচুরি ভাবে গা ঢাকা দিয়া থাকা তাঁহাদের অভ্যাস যে,

অনেক সময় তাঁহাদের অস্তিত্ব পর্য্যন্ত অনুভব করা অসম্ভব। লম্ফে ঝম্পে ভূমিকম্প জন্মান তাঁহাদের স্বভাব নয়। কিন্তু যত অল্প-বুদ্ধি, ধর্ম্মজ্ঞান-গোষ্পদের সফরীর দল, উভয় সমাজের কুলের কাঁটা, জিউলীর আঁটা, তাঁহারা এমনই বুকের পাটা রাখেন যে, হয় কথায়, নয় কথায়, তাঁহারা ধর্ম্মযুদ্ধে প্রবৃত্ত হন। কিছুতেই তাঁহাদিগকে নিরস্ত করা যায় না! মদ-মত্ত হস্তীর ন্যায় প্রকাণ্ড গাত্র হেলাইয়া 'যুদ্ধং দেহি' বলিয়া লম্ফ দিয়া পড়েন,—তাঁহাদের পদ-তল-তাল-ভরে ক্ষিতি কম্পিত, আকাশ-পাতাল আলোড়িত, জীব জন্তু শিহরিত হয়!!

তাঁহাদের হুহুঙ্কার ঝঙ্কার এক প্রকার লঙ্কা-কাণ্ডেরই তুল্য! প্রকাণ্ড বিশ্বব্রহ্মাণ্ডটাকে তাঁহারা ভাণ্ড বলিয়াই মনে করেন। কিন্তু এই সব বীরত্ব, পৌরষপ্রকাশ, ঘরে ঘরে,—প্রতিবেশী প্রতিবেশীতে,—নিতান্ত স্বদেশী ভাবে! মুসলমান, হিন্দুকে অকারণে 'কাফের', 'মালাউন', 'বেদীন', 'কালাতুন', 'জহদ', 'মরর্দ্দুদ' বলেন; হিন্দুও মুসলমানকে সেইরূপ 'যবন', 'ম্লেচ্ছ', 'মুক্ত-কচ্ছ', 'পুচ্ছধারী', 'দেড়েধেড়ে', 'নেড়ে' বলিয়া মধুর সম্ভাষণ করেন। এমন আপ্যায়িত ভাব দুই জাতির মধ্যে না থাকিলে, ভারতের দশা এরূপ হইবে কেন? সে ভাব থাকাই নিতান্ত প্রয়োজন কিন্তু জিজ্ঞাস্য, এরূপ কি কোন ধর্ম্ম-বিধি কোন শাস্ত্রে আছে? মুসলমানের শাস্ত্রে কি নাই, 'বরং ধর্ম্মমন্দির তুড়িবে, তবু কাহারও মনে আঘাত দিবে না'? হিন্দুর কি সেরূপ নীতি ধর্ম্ম-বিধির অভাব? "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম"—"আত্মবৎ সর্ব্বভূতেষু, যঃ পশ্যতি সঃ পণ্ডিতঃ"—"সমত্ব-মারাধনমচ্যুতস্য"।

"অয়ং নিজঃ পরোবেতি গণনা লঘু চেতসাম্।
উদার চরিতানান্ত বসুধৈব কুটুম্বকং॥"

—এ সমুদয় নীতি-বিধান, কাহাদিগের? হজরত মহাম্মদ (দঃ), যিনি ইস্‌লাম ধর্ম্মের প্রবর্ত্তক, তিনি কি এরূপ জঘন্য ভেদজ্ঞান কাহাকে কখনও করিতেন? একবার বীজমন্ত্র জপনায় কি বিধর্ম্মীকে মুসলমানের আলিঙ্গনের ব্যবস্থা নাই? কে হিন্দু, কে মুসলমান, কাহারও কি বলিবার সাধ্য আছে? তবে কেন এরূপ প্রতিবেশীর সহিত অসদ্ব্যবহার? তিনি কি বারংবার তাঁহার ধর্ম্মানুবর্ত্তীদিগকে প্রতিবেশীর সহিত সদ্ব্যবহার, জীব জন্তুর প্রতি দয়া প্রদর্শন করিতে আদেশ করেন নাই? 'হাদিসে' কি এরূপ বিধান নাই?

"যখন তোমরা পরমেশ্বরের নিকট প্রার্থনা করিবে, তখন কেমন করিয়া জানিতে পারিবে, পরমেশ্বর তোমার প্রার্থনা গ্রহণ করিয়াছেন? যদি তোমরা তোমাদের সন্তানগুলিকে, আত্মীয় স্বজনগণকে, প্রতিবেশীকে এবং সমুদয় জীব জন্তুকে ভালবাস, তাহা হইলে জানিতে পারিবে যে, পরমেশ্বর তোমাদিগকে চিনিতে পারিয়াছেন। যদি তোমরা তোমাদের সৃষ্টিকর্ত্তাকে ভালবাসিতে চাও, তাহা হইলে প্রথমে তোমাদের চতুর্দ্দিকস্থ জীব জন্তুদিগকে ভাল বাসিও। তৎপরে জানিতে পারিবে, ঈশ্বর তোমাদিগের প্রার্থনা গ্রহণ করিয়াছেন।"

(শেখ আবদর রহিম প্রণীত "হজরত মহম্মদের-জীবনচরিত," পরিশিষ্ট, ৩৬৯—৩৭০ পৃষ্ঠা)

এমাম গাজ্জালির ভাষায় উক্ত মহাপুরুষের সদুপদেশ, উক্ত পুস্তকের অন্যত্র এইরূপ;—"ধর্ম্মপ্রচারক বলিয়াছেন, বাস্তবিক পবিত্রতা তাহাই, যাহা মানব অন্তর হইতে সর্ব্বপ্রকার দুষ্প্রবৃত্তি ও মানসিক দুর্ব্বলতা দূর করে এবং পরোপকার ও পরস্বাপহরণ প্রভৃতি কুচিন্তা মানব অন্তর হইতে দূরীভূত করে এবং যে সকল চিন্তা ও মানসিক ভাব ঈশ্বরের বিরুদ্ধে উত্থিত হয়, তাহা মন হইতে দূরীভূত করে।" (৩৮৮ পৃষ্ঠা, পরিশিষ্ট)

এখন সকলে ভাবিয়া দেখুন, জীব জন্তু ইতর প্রাণী ও প্রতিবেশীর প্রতি সদ্ব্যবহারের কিরূপ শাস্ত্র-নির্দ্দিষ্ট-বিধি মুসলমান ধর্ম্মে জাজ্জ্বল্যমান রহিয়াছে।

আমরা অনেক টিকি-নামাবলী-ধারী পড়াগেঁয়ে ব্রাহ্মণ পণ্ডিত দেখিয়া থাকি। তাঁহারা যজন যাজন করিরা উদরান্নের সংস্থান করিয়া থাকেন। সম্ভবতঃ 'আতপ চাল বেড়ে কলা' ভুলাইয়া খাওয়াই তাহাদের অভ্যাস। শাস্ত্রজ্ঞান, তাঁহাদের তথৈবচ। "অং বং হ্রাং ক্লীং" এই জাতীয় দুই একটী শব্দ উচ্চারণ-ক্ষমতাই বোধ হয়, তাঁহাদের জ্ঞানের সীমা। অনুসন্ধানেও আমরা সেইরূপই জানিতে পারিয়াছি। বাহিরে টিকি, নামাবলী, ফোঁটা, তিলক চন্দনের ঘটা দেখিয়া তাঁহাদিগকে অন্যরূপ বিবেচনা করিবার কাহারও সাধ্য নাই। কিন্তু 'ফলেন পরীচীয়তে'—তাঁহাদের জ্ঞানের সীমা, ব্যবহারেই প্রকাশ হইয়া পড়ে। এমন কি, এই সমস্ত পণ্ডিতন্মন্য, স্বানুমানধন্য ব্রাহ্মণ পণ্ডিতেরা অনেক সময়ে মুসলমানের ছায়া মাড়াইতেও বোধ হয় নরকের বিভীষিকা দেখিতে পান!! কেননা মুসলমান দেখিলে, তাঁহারা যেন ডিঙ্গাইয়া ডিঙ্গাইয়া পা ফেলেন, এরূপই বোধ হয়। অথচ ইঁহারা এতটুকু খবর রাখেন না যে, তাঁহাদের মধ্যে গণ্যমান্য সাধক-কুল-ভূষণ রামকৃষ্ণ পরমহংসপ্রমুখ ব্যক্তিগণ কখনও এরূপ ভেদজ্ঞান করিতেন না। তাঁহারা পরম সাম্যবাদী। পূর্ব্বে এ সম্বন্ধে আলোচনাও করা গিয়াছে। যাঁহারা বঙ্কিমবাবুর "গৌরদাস বাবাজির ভিক্ষার ঝুলি" পাঠ করিয়াছেন, তাঁহারাও জানেন, বঙ্কিমবাবু, সাম্যবাদের বিশদ ব্যাখ্যার জন্যই 'গৌর বাবাজি'কে গুরু সাজাইয়া উক্ত প্রবন্ধের অবতারণা করিয়াছেন। উক্ত প্রবন্ধে বৈষ্ণবাচার্য্য গৌর বাবাজি, শিষ্যকে বলিয়াছেন;—"সংকল্প

করিয়াছি, আগামী বৎসরে নছিমদ্দীন শেখকে দিয়া দুর্গোৎসব করাইব।” —এ সমস্ত সাম্যবাদেরই জীবন্ত ব্যাখ্যা। ইহা ভিন্ন তাঁহার ‘চিত্তশুদ্ধি” শীর্ষক প্রবন্ধও এ প্রসঙ্গে অনুধাবন যোগ্য। এখানে এ সম্বন্ধে আমরা অধিক আর কি বলিব? এ দেশের দেশাচার সম্বন্ধে দুই চারিটী কথা বলা নিতান্ত প্রয়োজন। পণ্ডিত, প্রকৃতজ্ঞানসম্পন্ন ব্যক্তির ব্যবহারই অনুরূপ। কিন্তু ‘অল্পবিদ্যা ভয়ঙ্করী’। যত অল্প-বুদ্ধি, জ্ঞান-জগতে সবে-নূতন-পথিকদিগের সম্বন্ধে অনেক কীর্ত্তিকথা আমরা জানি। কিন্তু সে সব এ পুস্তকে বর্ণনা করিয়া উঠা ভয়ানক কঠিন কার্য্য। যাহা হউক, কিছু নমুনা-প্রসঙ্গ, রঙ্গরস, রণ-রঙ্গাভিনয়ের আলোচনা আমরা না করিয়া থাকিতে পারিলাম না। এদেশে অনেক হিন্দু আছেন, যাঁহারা মুসলমানের উপাসনার ক্রিয়ানুষ্ঠান সম্বন্ধে অনেক ব্যঙ্গোক্তি, ভ্রূকুটি পর্য্যন্ত করিয়া থাকেন। মুসলমানের ‘আজান’কে (উপাসনার্থ আহ্বান বিশেষ) ভেঙ্গচাইয়াও থাকেন এবং অনেক প্রকার অপ্রীতিকর আলোচনা করিতেও ত্রুটী করেন না। কিন্তু ‘আজান’ সম্বন্ধে একজন বিজ্ঞ, সুপণ্ডিত, কৃত-বিদ্য, হিন্দু লেখক মহোদয় কি বলিতেছেন, তাহা একবার দেখুন;—“তখন মাধ্যাহ্নিক নমাজের সময়, প্রাসাদান্তর্গত মসজিদের মিনারেটের উপর দাঁড়াইয়া মোল্লা আজান দিতেছেন, কিছুক্ষণ দাঁড়াইয়া শুনিলাম, ওরূপ সুমিষ্ট সুস্বরে সুন্দর আহ্বান আর কোথাও কখন শুনি নাই। উহার মধুরতা দ্বারা প্রাণে এমন একটা ছাপ পড়িল, যাহা ইহকালে মিটিবার নয়; ঐ সুমধুর ‘আজান’ ধ্বনি যেন আজও কাণে লাগিয়া রহিয়াছে, ওরূপ ভাবে দিনে পাঁচবার যাঁহারা চতুর্দ্দিকস্থ ভ্রাতৃ-বর্গকে ভগবদুপাসনার জন্য আহ্বান করিয়া থাকেন, তাঁহাদের ধর্ম্ম চির জীবন্ত থাকিবারই কথা। কেবলমাত্র ১৬ বৎসরের বালক

আলী ও স্ত্রী খাদিজাকে অবলম্বন করিয়া যিনি সংসারে সনাতন ধর্ম্ম প্রচার করিতে সাহসী ও প্রবৃত্ত হন এবং সেই প্রচারের ফলে সহস্রাধিক বর্ষ পৃথিবীর অর্দ্ধেক স্থান ব্যাপিয়া যে ধর্ম্ম চলিতেছে—তিনি ও তাঁহার ধর্ম্ম সে বিধাতার প্রেরিত, তাহাতে তিলমাত্র সন্দেহ নাই।”

(শ্রীযুক্ত চন্দ্রশেখর সেন কৃত ভূ-প্রদক্ষিণ, ৫২৪, ৫২৫ পৃষ্ঠা।)

বাস্তবিক, প্রকৃত জ্ঞানীর সহিত বিবাদ বিসম্বাদ সূচনার কোনই কথা নাই। যত অনর্থের মূল,—চক্ষুঃশূল অশিক্ষিতের দল; তাহা, হিন্দু মুসলমান উভয় সমাজেরই। কেননা, তাঁহারা প্রকৃত পক্ষে ধর্ম্মের মর্ম্ম বুঝিতে নিতান্ত অক্ষম, অথচ ব্যবস্থাপক, ব্যাখ্যাকারকের আসন গ্রহণ করিতেও নিতান্ত ব্যতিব্যস্ত। ইহাদের হস্ত হইতে নিষ্কৃতির উপায় কি? ইহাদিগকে অন্তগত না করিতে পারিলে আর উভয় সমাজের মঙ্গল নাই! অনেক অশিক্ষিত, জ্ঞানজগতের পিপীলিকা হিন্দু, মুসলমানদিগকে বিধবা বিবাহ প্রথার জন্য নানারূপ টিট্‌কারী করেন। তাঁহাদের ফষ্টি-নষ্টি, গোষ্ঠী-স্বভাব বড়ই অসহ্য! তাঁহারা জানেন না যে, হিন্দু শাস্ত্রে 'অক্ষত যোনি' বালিকার পুনর্ব্বিবাহ দিবার ব্যবস্থা আছে। জানিলেও তাহা বড় আমলে আনেন না। তাঁহাদের মধ্যে যে বড় বড় দিগ্বিজয়ী পণ্ডিত বিধবাবিবাহপ্রথার পক্ষপাতী, একথা জানিয়াও জানিতে চান না! এমনই তাঁহাদের কু-স্বভাব! পৃথিবীর কোথায় কি হইতেছে, সে সন্ধান রাখাও তাঁহারা কর্ত্তব্য বিবেচনা করেন না। তাই যত গোল-যোগের কারণ। তাঁহাদের মধ্যেও যে বিধবা-বিবাহের উপযোগীতা আছে, তাহা অনেক সমাজ-হিতৈষী হিন্দু শিক্ষিত লোক ভালরূপ বুঝিতে পারিয়াছেন। আনন্দচন্দ্র মিত্রের প্রসিদ্ধ 'বিধবা বিলাপ গীত' যাঁহারা জানেন, তাঁহারা সেকথা স্বীকার করিতেও বাধ্য। উক্ত গানটীর প্রথম

চরণটী কত মর্ম্মস্থল-স্পর্শী!!—"ভারত শ্মশান মাঝে আমিরে বিধবা বালা!"

এ সম্বন্ধে অনেক অশিক্ষিত, অর্দ্ধশিক্ষিত হিন্দু, ভারতচন্দ্র রায় গুণাকরের চেলা বলিয়াই আমাদের অনুমান। তিনিত নানা স্থান হইতে ধার করা-বিদ্যায় কবিকঙ্কণের উচ্ছিষ্ট, ঘনরাম চক্রবর্ত্তীর ভুক্তাবশেষ, অশেষ বৈষ্ণব কবির ভাবরস চুরি করিয়া নিতান্ত হাত সাফাই দেখাইয়াছেন। তবে কপাল গুণে নিতান্ত 'অলক্ষ্মে'র ঘরেও গোপাল মিলে বই কি? তিনি এক আদিরসের বমন-ক্রিয়া, বিসূচিকার উচ্ছ্বাস স্বরূপ 'বিদ্যাসুন্দর' লিখিয়াছেন। তাহার বিদ্যার সৌন্দর্য্য কত দূর, তাহা আমরা কোনক্রমেই বুঝিতে পারিলাম না। তবে অনেকে বলিতে পারেন, আমাদের তত দূর বোধশক্তি কোথায়? হাঁ! তাহা আমরা মুক্তকণ্ঠেই স্বীকার করি। উক্ত পরান্ন-ভোজী পরগৃহবাসী পরাবসথশায়ী, কৃষ্ণনগর-নিবাসী, গঙ্গা-প্রবাসী গৃহ-তাড়িত স্বজন-পরিত্যক্ত আদিরস-ভক্ত কবি, 'মানসিংহের' এক স্থানে 'দিল্লীতে ভূতের উৎপাত' পাতশার কুপোকাৎ প্রভৃতির বর্ণনা করিয়া কিস্তীমাৎ করিয়াছেন,—"বড় বড় ঘোড়া হাতি গেল রসাতল, পক্ষীরাজ পতঙ্গ বলে আমার হাটু জল,"—সকলে কবির সিংহাসন হইতে গলাধাক্কা খাইয়া একে একে অক্কা পাইলেন; ভারতচন্দ্র আদিরসের খেউড় পাঁচালি গাহিয়া, একবার একদমে রাজ-রাজচক্রবর্ত্তী বলিয়া সম্মানিত হইলেন! এ যে দেশেরই মাহাত্ম্য বটে; নয় কি অপাত্রে (উপযুক্ত শ্রেষ্ঠপাত্র থাকিতে) এত প্রশংসাবাদ ঘটে? ঘনরাম চক্রবর্ত্তী, কি কবিকঙ্কণের নিকট কি ভারতচন্দ্র কবি? কবির যে সর্ব্বোচ্চ ক্ষমতা 'বিভাবনা,' 'সৃষ্টিকৌশল,' ভারতচন্দ্রে তাহা খুব কমই দেখা যায়। তিনি কল্পনায় উচ্চসীমা দেখাইতে গিয়া 'পেঁচো চোরা'র কাহিনীর সিঁধ-

কাটির ওস্তাদিটা বেশই দেখাইয়াছেন! এই তাঁহার বাহাদুরি। তাহা ভিন্ন আর সবই ঐ এই কবির চর্ব্বিত চর্ব্বণের সূক্ষ্মভাগ মাত্র। যদি কেহ ভালরূপ বিচার করিয়া দেখেন, তবে এ কথার যাথার্থ্য উপলব্ধি করিতে পারিবেন। তাঁহার উক্ত বদ রসের ঢেউ,—'বি, সু' কাব্যের আদর, বঙ্গদেশে হইবে না তবে কি? বিশেষতঃ যে বঙ্গদেশে আদি-রসেরই রঙ্গরস বহুকাল হইতে চলিয়া আসিতেছে,—বৈষ্ণব কবিদিগের মাহাত্ম্যে সে স্রোতের বিরাম নাই,—জয়দেব, খেঁই তুলিয়া দিয়াছেন, সেই হইতে সে রসের বিষম স্রোত! সে কথা কি মিথ্যা? আমাদের বিশ্বাস, সে রসের আস্বাদ, গুড়ো, বুড়ো, কলিকা-বালিকা, ছোড়া, ছুড়া হর্দ্দম গ্রহণ করিয়া, একদম উক্ত কাব্যের পাড়াশুদ্ধ সব জীর্ণ করিয়া ফেলিয়াছেন! অথচ, কবিকঙ্কণের সুন্দর কল্পনার সৃষ্টি, 'শ্রীমন্তের মশান' ফুল্লরার 'বারমাস্যা বর্ণনা', 'লহনা-খুল্লনা-সতাসতানের রঙ্গকাহিনী', কাল-কেতুর বীরত্ব ও 'সরল ধর্ম্মজ্ঞান', শ্মশান বোধে উপেক্ষা করিয়া পায়ে ঠেলিয়া অনেকেই গিয়াছেন; যদি কেহ সেদিকে ঘেষিয়া থাকেন, তবে তাঁহাদের সংখ্যা, খেউড়-পাঁচালি-পাঠকের সংখ্যায় অতি কমই অবশ্য!!

তিনি মুসলমানের বিধবা-বিবাহ বিদ্রূপ করিতে গিয়া, কি পাণ্ডিত্য দেখাইয়াছেন, একবার এখানে তাহা দেখুন। ('মানসিংহ'):—

"খসম ছাড়িয়া যেবা নিকা করে রাঁড়।
একে ছাড়ি গাই যেন ধরে অন্য ষাঁড়॥"

পাঠক দেখিলেন ত 'রায় গুণাকর' মহাশয়ের পাণ্ডিত্য-আকর? আহা! কি পাণ্ডিত্যের ঘটা! বিদ্যার ছটা!! মরি! মরি! উঁহার বালাই লয়ে মরি! ব্রাহ্মণ পণ্ডিত নিরীহপ্রাণী হইয়া—তিনি কেমন মুসলমান জাতিটাকে পাদুকা প্রহার করিয়াছেন!—পাদুকা, গো-চর্ম্ম নির্ম্মিত

না হইয়া, না হয় মৃগচর্ম্ম নির্ম্মিতই বা হইল, পাদুকা ত বটে !! পণ্ডিত-জীর বাহাদুরীর সীমা কি ? পাদশা জানিতে পারিলে, নিশ্চয়ই তাঁহাকে বীরসিংহ রায় কর্তৃক কোটালের প্রতি ভর্ৎসনার মত ভর্ৎসনা ত শুনিতেই হইত, তার উপর অঙ্গও কিছু সেলামী স্বরূপ প্রাপ্য হইত। 'জান বাচ্চা এক খাদে' গাড়িবার ব্যবস্থা হইত কি না, আমরা বলিতে পারি না। কেননা, ভারতচন্দ্রের জানবাচ্চা গুড়োগাঁড়া কিছু তখন হয় নাই। তখন নাড়া মুড়ো শিমুল গাছ ! তবে বয়সটী কিছু বুড়োটে ! তাহার পর তিনি, "পাতশার নিকট উজীরের নিবেদন", "ভবানন্দে পাতশার বিনয়", 'দিল্লীতে অন্নপূর্ণার পূজা' প্রসঙ্গে, অনেক রঙ্গরসেরই ঢেউ তুলিয়াছেন,—আহা ! কি মধুর মাধুরী রসেরই উচ্ছ্বাস ! সর্ব্বনাশ আর কি !! এমন এক-জন পণ্ডিত নাই বলিয়াই ভারত-উদ্ধারে এত দিন এত কাল বিলম্ব ! তিনি যখন 'লম্বদাড়ি' মুসলমান জাতির দলনে একজন পণ্ডাপারী পাণ্ডা, তখন এতকাল তাহা না ঘটিয়া কি যাইত ? আবার উক্ত প্রসঙ্গক্রমে বারংবার তাঁহার 'যবন' উচ্চারণে রসনাকণ্ডুয়ণের ঘটাই বা কি !! তাহার একটু নমুনা দেখুন ;—

"অধম যবন আমি তপস্যা কি জানি।
অধর্ম্মেরে ধর্ম্ম বলি ধর্ম্ম নাহি মানি॥"

অন্যত্র :—"কাজি ছাড়ে কলেমা কোরাণ ছাড়ে কারী॥
হুলাহুলি দেয় যত যবনের নারী॥

*　*　*　*　*

*　*　*　*　*

কাজি হাজি কারী আর যবন যাবত।
সর্ব্বশুদ্ধ পাতশা হইল দণ্ডবত॥"

টীকা :—উপরের দণ্ডবৎটি অবশ্য অন্নপূর্ণা ভগবতীরই চরণ-পদ্মে! এবং দণ্ডবৎকারী স্বয়ং আকবর পুত্র জাহাঙ্গীর। এখন জিজ্ঞাস্য, ভারতচন্দ্র, এ দণ্ডবতের সূত্র অষ্টাদশ পুরাণের কোন্ পুরাণ মতে পাইলেন? আমাদিগকে কি কেহ বলিয়া দিবেন? আমরা যে groping in the dark অকূল পাথারে হাবুডুবু খাইতেছি, কোনই সন্ধান করিয়া উঠিতে পারিতেছি না!! পুরাণ গুলির মধ্যে কলিকালের পুরাণ, 'ব্রহ্মবৈবর্ত্ত পুরাণ' : এ সন্ধান সেথানে মিলিবে কি? তিনি নিতান্ত ব্রাহ্মণ পণ্ডিত শাস্ত্রজ্ঞ নিরীহ মানুষ। আমাদের এমনই বিশ্বাস। কিন্তু 'ফলেন পরিচীয়তে'—আমরা তাঁহার সেরূপ স্বভাবের পরিচয় পাইলাম কই? আমাদের দুর্ভাগ্যই আর কি!! আমরা শিষ্টাচারের সীমা লঙ্ঘন করিতে চাহি না। আমাদের প্রবৃত্তি সেরূপ নয়। নচেৎ দেখাইতাম, বিধবা বিবাহে সুফল, কি কুফল আছে। সে সব প্রসঙ্গ না করাই ভাল। এদিকে আমরা ভারতচন্দ্রের কল্পনার ছটায় কোন কোন স্থলে বড়ই বিস্মিত হইয়াছি। সে কথা আমরা অবশ্যই বলিব। তিনি কোন্ সাধারণ জ্ঞানের বশে জাহাঙ্গীর পাতশাকে দিয়া হিন্দু দেবীর পূজা করাইয়াছেন? সেরূপ ত প্রকাশ্য পূজার কথা কোথায়ও শুনা যায় না। তবে 'ভূতুড়ে' বৈদ্য যদি কেহ অজ্ঞান মুসলমান থাকে, তবে তাহারা সেরূপ করিতে পারে।

জাহাঙ্গীর পাতশা কি তবে 'ভূতুড়ে' বৈদ্য বা ওঝা ছিলেন? সে রকমও ত বোধ হয় না! তবে যে তিনি ঢাকি সাজিয়া জাহাঙ্গীরের কালীপূজা-পাতা দেখাইয়াছেন, সেই ভাল। আওরঙ্গজেবকে দিয়া সেরূপ অনুষ্ঠান যে না করিয়াছেন, ইহাই মঙ্গলের। নচেৎ আমাদের হাসিতে হাসিতে পেটের নাড়ি ছিঁড়িয়া যাইত, নিশ্চিত!! জাহাঙ্গীরের বেলায় তাঁহাকে ঢাকী বলিলাম, অবশ্য আওরঙ্গজেবের সেরূপ প্রসঙ্গ

করিলে, তাঁহাকে নিশ্চয়ই পুরোহিত আখ্যা দিতাম। যাহা হউক, এইরূপ পণ্ডিত মানুষের এই প্রকারের আচরণে নিতান্ত মর্ম্মাহত না হইয়া পারা যায় না। পণ্ডিতের ব্যবহার, পণ্ডিতের মত হওয়াই আবশ্যক। পণ্ডিত মাত্রই সমদর্শী, সাম্যবাদী হইবেন; তবেই তাঁহাদের পাণ্ডিত্যের গৌরব। নচেৎ পক্ষপাত দোষ ঘটিলে, সাধারণে ও পণ্ডিতে কি পার্থক্য থাকিল? আমাদের বিশ্বাস, ভারতচন্দ্রের সহিত এক সুরে মাথা মোড়া পণ্ডিত, পূর্ব্বে এদেশে থাকিলেও, এখন তাহাদের সংখ্যা দিন দিন কমিতেছে বই বাড়িতেছে না। অনেক পণ্ডিতেরই ভাব পরিবর্ত্তনের লক্ষণ কিছু কিছু দেখা দিতে পারে। প্রকৃত পক্ষে আমরা বড়ই দুঃখের জন্য, ভারতচন্দ্রের কথা এখানে পাড়িতে বাধ্য হইলাম। নচেৎ সেরূপ প্রসঙ্গের কোনই প্রয়োজন ছিল না। আমরা প্রকৃত-জ্ঞান-সম্পন্ন, পণ্ডিত, তত্ত্বদর্শী হিন্দু মহাজনদিগকে প্রাণের সহিত ভক্তি করি। তাঁহাদের ব্যবহারে আমরা নিতান্তই মুগ্ধ। শুদ্ধ ঐরূপ পণ্ডিত কেন, অনেক হ্রস্ব-দীর্ঘ-জ্ঞান-শূন্য, পুণ্য খাতায় জমাহীন অপর লোকও সেইরূপ ব্যবহার করিয়া থাকেন। তবে তাহারা করিতে পারেন; কেননা, অজ্ঞানতা ও মোহের সহিতই সঙ্কীর্ণতার নিত্যসম্বন্ধ। সম্বন্ধ অবশ্য ঘনিষ্ঠ। আর একটী কথা এখানে বলাও প্রয়োজন। ভারতচন্দ্রকে আমরা যে নিন্দাবাদ করিলাম, সে তাঁহার পাণ্ডিত্যের প্রতি ভ্রূকুটি করিয়া নয়। তিনি অশেষ পণ্ডিত। সমস্ত বঙ্গীয় কবিদিগের মধ্যে তিনিই প্রসিদ্ধ শব্দাচার্য্য। তাঁহার মধুর বচন-রচনা-পরিপাট্যে আবাল-বৃদ্ধ-বণিতা কে না মুগ্ধ? এক এক স্থানের কবিত্বে, পদ-বিন্যাস-লালিত্যে নিতান্ত স্তব্ধ হইতে হয়। শব্দের পর শব্দ গ্রথনে মধুরের মধুর-যোজনে তাঁহার সমকক্ষ কয়জন? তবে কিনা, মুসলমানের প্রতি তাঁহার স্ফুট

বিদ্বেষভাবের জন্যই আমরা এত কথা, এরূপ অপ্রীতিকর সমালোচনা করিতে বাধ্য হইলাম! চন্দ্রের একমাত্র কলঙ্ক পৃথিবীময় ঘোষিত। অন্যান্য অনেকের শত শত কলঙ্ক তাহার অপেক্ষা ঘোর গুরুতর থাকিতেও, সে কলঙ্কের কথা কেহ কখনও তুলেন না। ভারতচন্দ্র রায় গুণাকরের ন্যায় একজন পরম পণ্ডিত, প্রসিদ্ধ কবি শিরোমণির দোষ বলিয়াই সে দোষ এখানে আলোচনা করিলাম। নচেৎ অন্যের হইলে সেকথা উত্থাপন করিবার কোনই প্রয়োজন ছিল না। একালেও দুই একটী লেখক, খ্যাতনামাই বলিতে হয়, মুসলমান জাতির খেউড় পাঁচালি মধুর রসে গাহিয়াছেন। তাঁহাদের কথাও আভাসে কিঞ্চিৎ বলিবার ইচ্ছা আছে।

এখানে আর একটী কথা বলিতে হয়। কথাটী বড়ই গুরুতর, না বলিলেই নয়। তাহা নিতান্ত অনুপেক্ষনীয়! কথাটি এই, অনেকেই বলেন এবং আমরাও তাহা অনেকটা বুঝিতে পারি, হিন্দু মুসলমানের মধ্যে বিদ্বেষের প্রধান কারণ,—মুসলমানদিগের গো-হত্যা-প্রথা। এ কথাটা একটু সবিস্তারে আলোচনা করিবার প্রয়োজন। আমরা দেখিতে পাই, প্রাচীন ভারতবর্ষে হিন্দু সমাজে গো-হত্যা প্রথা প্রচলিত ছিল। তবে তাহা সাধারণ খাদ্য মধ্যে গণ্য ছিল কি না, একথা আমরা নিশ্চিত বলিতে পারি না। উহা যাজ্ঞিক-অনুষ্ঠানের যে অঙ্গ ছিল, তাহার প্রমাণ পাওয়া যায়। মৃত মহাত্মা রাজকৃষ্ণ মুখোপাধ্যায়-রচিত 'প্রাচীন-ভারতবর্ষ' শীর্ষক একটী প্রবন্ধ পাঠে আমরা নিম্নলিখিতরূপ বিবরণ পাই। —"আর্য্যগণ চিত্তোন্মাদক সোমরস বা সুরা পান করিতেন, গো মেধ, অশ্ব-মেধ প্রভৃতি যজ্ঞ করিতেন এবং বিলক্ষণ মাংসাশী ছিলেন।" কিন্তু এই অবস্থা, সম্ভবতঃ আদ্যহিন্দু সমাজের শৈশবাবস্থা;—যখন হিন্দুদিগের

মধ্যে যাগযজ্ঞই ধর্ম্মের প্রধান অঙ্গ বলিয়া বিবেচিত হইত। তখন বুদ্ধদেবের আবির্ভাব হয় নাই বা তাঁহার মধুর ধর্ম্মনীতি "অহিংসা পরমধর্ম্ম" রক্তস্রাবী যাগযজ্ঞের মূলোচ্ছেদ করিতে সমর্থ হয় নাই। সর্ব্বজীবে দয়া, হিংসা-নিবৃত্তি, বুদ্ধদেবেরই দীক্ষা-মন্ত্রের অন্তর্গত। যে সময়ে বুদ্ধদেবের অভ্যুদয়ে সমাজ হইতে হিংসা-প্রবৃত্তি, বিদায় গ্রহণ করিবার উপক্রম, সেই সময়ের কথাও উক্ত প্রবন্ধে এইরূপ ;—

"এইরূপ সময়ে বুদ্ধদেবের উৎপত্তি। তিনি যে ধর্ম্ম প্রচার করেন, তাহাতে বাহ্য কার্য্য অপেক্ষা চরিত্রের উন্নতি দিকে দৃষ্টি পড়ে ; এবং তাঁহার অহিংসা-বাদ প্রভাবে রক্ত-স্রাবী বৈদিক যজ্ঞকাণ্ডের স্রোত অনেক দূর কমিয়া যায়।"

ইহার পর, একজন গ্রীক্-দূত মেগাস্থিনিস্ যখন ভারতবর্ষে চন্দ্রগুপ্তের রাজ-সভায় অবস্থান করিতেছিলেন, তখনকার অবস্থা কিরূপ, তাহা তাঁহার লিখিত তৎকালীন বিবরণ হইতে স্পষ্টই জানা যায়। এই সময়ে হিন্দু ব্রাহ্মণ সমাজে মাংসের পরিবর্ত্তে নিরামিষ ভক্ষণের ব্যবস্থা হইয়াছে। তখন ঘোর পরিবর্ত্তন। উক্ত প্রবন্ধে তৎপ্রসঙ্গক্রমে এইরূপ লিখিত আছে :—"ব্রাহ্মণেরা মাংসাহার ও ইন্দ্রিয়সুখ হইতে বিরত থাকে এবং সারগর্ভ উপদেশ শুনিয়া ও জ্ঞান দান দিয়া সময় অতিবাহিত করে। এইরূপ সাঁইত্রিশ বৎসর বয়স কাটাইয়া, প্রত্যেক ব্যক্তি স্বগৃহে প্রত্যাবর্ত্তন করে ও জীবনের অবশিষ্টাংশ সুখস্বচ্ছন্দে যাপন করে। * * * * * *। (তাহারা) মাংস খায়, কিন্তু শ্রম-সহায় জীবের নহে ; এবং অধিক সংখ্যক সন্তানের আশায় যত ইচ্ছা তত বিবাহ করে।"

এই অবস্থা ঠিক বর্ত্তমানেরই অনুরূপ। সুতরাং বুঝা যাইতেছে, হিন্দু ব্রাহ্মণগণ, অনেক দিন হইতেই মাংসাহার হইতে বিরত হইয়াছেন। তবে উক্ত বিবরণে অতি প্রাচীন যুগে ভারতবর্ষের হিন্দু সম্প্রদায়ে যে মাংস ভক্ষণ বিলক্ষণ প্রচলিত ছিল, ইহার স্পষ্ট আভাসও পাওয়া যায়! কালে হিন্দুগণ, যাজ্ঞিক-অনুষ্ঠানে বীত-রাগ, হত-শ্রদ্ধ হইয়া পড়েন এবং বুদ্ধদেবের অহিংসাবাদ-প্রভাবে জীবহত্যা, বিশেষতঃ শ্রম-সম্ভার জীবের বলি-প্রথা সমাজ হইতে এককালে তিরোহিত হয়। এক সময়ে হিন্দুদিগের মধ্যে মাংসাহার প্রবৃত্তি কিরূপ প্রবল ছিল, তাহা বিজ্ঞ পাঠকগণ 'গোঘ্ন' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ হইতে অনুমান করিয়া লইবেন। ইহার ব্যাখ্যা, হিন্দুগণের পক্ষে অপ্রীতিকর হইবে বোধে, আমরা তাহা হইতে নিরস্ত হইলাম। এক্ষণ মুসলমান সমাজের গো-হত্যা প্রথা সম্বন্ধে গুটিকতক কথা বলা প্রয়োজন মনে করি। মুসলমান শাস্ত্রে এমন কোন বিধি নাই যে, তাহারা যখন তখন, শুদ্ধপ্রবৃত্তির উত্তেজনায়, যে সে পশু,—ছোট বড় মধ্যমাকারের যেমনই হউক, হাড়িকাটে ফেলিয়া 'হতোগজ' 'জবেহ' (বধ) করিয়া উদর-পূর্ত্তি করিবেন। মুসলমান সাধক, মুনি, ঋষিগণ কিরূপ অনশন, উপবাস, কৃচ্ছ্রব্রত উদযাপন করিতেন, তাহা "তাপসমালা" উল্লিখিত মোস্লেম ঋষিদিগের জীবনী হইতেই উপলব্ধি হইবে। সে সমস্ত মহর্ষি প্রায় উপবাস, শুষ্করুটিকা ও জলযোগ করিয়াই কোন ক্রমে জীবন ধারণ করিতেন। চর্ব্ব্য, চোষ্য, লেহ্য, পেয় প্রভৃতি নানা সুরসের সরস খাদ্যদ্রব্য হইতে সম্পূর্ণ বঞ্চিত থাকিয়া, তাঁহারা জপ, নাম-সাধনায়ই জীবন অতিবাহিত করিতেন। কিন্তু মুসলমান সাধারণ, তাহা না করিয়া, ছাগ, কুক্কুট প্রভৃতি জীবের উগ্রবাস্য মাংস ভক্ষণকে জীবনের পরমার্থ জ্ঞান করিয়া

কেবল প্রবৃত্তির সেবায়ই অহোরাত্র নিরত! কালে ধর্ম্মের প্রতি মানুষের এমনই অনুরাগ জন্মিয়াছে!! কিন্তু এখানে একটী কথা বলা বিশেষ আবশ্যক। হিন্দুগণ মুসলমানদিগকে যে জীবের হত্যা অপরাধে অপরাধী মনে করেন, সে জীবের ধ্বংশ এদেশে তাহাদিগের দ্বারা কতদূর সাধিত হয়, এখানে তাহা আলোচনা করা যুক্তিযুক্ত।

এদেশে যে সমস্ত মুসলমান আছে, তাহারা নিতান্ত নিঃস্ব ও দরিদ্র। মুসলমান জমিদার, তালুকদার প্রভৃতি ভূম্যধিকারীর সংখ্যা এদেশে অতি কম। থাকিলেও কচিৎ দুই একটী জেলায় সেরূপ নাম করিবার উপযুক্ত জমিদার বা তালুকদার দুই এক ঘর মাত্র আছেন। পূর্ব্ববঙ্গের অধিকাংশ জেলায় হিন্দু অপেক্ষা মুসলমানের সংখ্যাই অধিক এবং অধিকাংশ মুসলমানই হিন্দু জমিদারের অধীন প্রজা। তাহারা হিন্দু জমিদারদিগের ভয়ে গোহত্যা করিতে কিছুতেই সাহস পান না। অনেক স্থলে হিন্দু জমিদারগণ, মুসলমানের প্রতি এ সম্বন্ধে অত্যাচারও করিয়া থাকেন। এই বিষয়ে মুসলমানদিগের অনুকূলে আরও দুই একটী কথা বলিবার আছে। মুসলমান শাস্ত্রমতে 'কোরবাণি' পর্ব্ব বলিয়া একটী প্রধান পর্ব্ব আছে। এই পর্ব্বে ইসলাম-শাস্ত্র-সঙ্গত খাদ্য-জীব-বধের-প্রথা মুসলমান সমাজে প্রচলিত আছে। শাস্ত্রে বলির বিধান হিন্দুদিগেরও আছে। কিন্তু মুসলমানদিগের 'কোরবাণি' পর্ব্বে বলি দিবার শাস্ত্রীয় আদেশ, সকলের প্রতিই অতি কঠোর। যাহার যেরূপ সঙ্গতি, তাহাকে সেইরূপ তাহা যথাসাধ্য সম্পন্ন করিতে হইবে। যে সমস্ত জীব বলি দিবার উপযুক্ত, তন্মধ্যে গরুও আছে। 'কোরবাণি'র জীব সম্বন্ধেও ব্যক্তিগত ব্যবস্থা আছে। যে ব্যক্তি অক্ষম, সে সামান্য মূল্যের জীবদ্বারা পর্ব্ব-ব্রত কোনরূপে সমাধা করিতে পারে। কিন্তু এদেশে গরু দ্বারা উক্ত পর্ব্বব্রত

সমাধা করাই দরিদ্রদিগের পক্ষে সুবিধাজনক। কেননা, একটী গরু দ্বারা সাত জন গৃহস্থের 'কোরবাণি' উদ্দেশ্য সফল হইতে পারে। অথচ একটী ছাগে একজন ব্যক্তির ভিন্ন দুইজনের তাহা হয় না। লোকে ধর্ম্মকার্য্যে অর্থের সুবিধাই বেশী অনুসন্ধান করে। বিশেষতঃ কলিকালে 'তিলকাঞ্চনে' ধর্ম্মক্রিয়া সমাধান করিতেই মানুষের সর্ব্বদিক প্রবৃত্তি। অন্যান্য কার্য্যে, যাহা ধর্ম্মের অঙ্গ নয়, বিবাহ উৎসবাদিতে লোকে অতিরিক্ত, উপযুক্ত মাত্রার অধিক ব্যয় করিতেও কুণ্ঠিত নয়। কিন্তু ধর্ম্ম কার্য্যের বেলায় অনেকেরই মাথা কুটাকুটি পড়িয়া যায়। তখন এক কড়া অতিরিক্ত খরচ করিবার ভয়ে, অনেকেই ভবিষ্যৎ বিভীষিকা দেখিতে পান। এরূপ প্রবৃত্তির লোক নিতান্ত সঙ্গতিপন্ন ধনী সম্প্রদায়ের মধ্যেও অনেক আছেন। দরিদ্র ব্যক্তিগণ যে, অর্থের বিষয় এরূপস্থলে বিবেচনা করিবে, তাহা নিতান্তই স্বাভাবিক। এই কারণে বঙ্গদেশের দরিদ্র-বহুল, বিপুল মুসলমান-সমাজে, 'কোর্ব্বাণি' পর্ব্ব উপলক্ষে 'গো-বধ' কোন কোন স্থানে হইয়া থাকে। ইহাও বলা প্রয়োজন, অনেক মুসলমান, দারিদ্র্যের দোহাই দিয়া অনেকস্থলে ধর্ম্মদায় হইতে মুক্তির পথ খুঁজিয়া থাকেন। সে কারণেও গো-বধ দিন দিন ধর্ম্মকার্য্যানুষ্ঠান প্রসঙ্গেও হ্রাস পাইতেছে। এখন আর লোকের ধর্ম্মের ক্রিয়াকলাপের প্রতি তেমন ভক্তি শ্রদ্ধা নাই। হিন্দু মুসলমান উভয় সমাজের পক্ষেই সেই এক কথা। এখানে খাদ্য দ্রব্যের শাস্ত্রীয় ব্যবস্থা সম্বন্ধে কিঞ্চিৎ আলোচনা করাও আবশ্যক। দেশ, কাল পাত্র ভেদেই খাদ্যের ব্যবস্থা হইয়া থাকে। হিন্দু শাস্ত্রের খাদ্য-ব্যবস্থা অতি বৈজ্ঞানিক এবং উহা সম্পূর্ণ স্বাস্থ্য-সঙ্গত। মুসলমানদিগের ব্যবস্থাও যে তাহা হইতে অন্যরূপ, এমন বিবেচনা করিবার কোন কারণ নাই। শাস্ত্র-

কারেরা গভীরজ্ঞানী ও তত্ত্বদর্শী। ধর্ম্মকার্য্য ও স্বাস্থ্য-সাধন, এই উভয় বিধ উদ্দেশ্য সম্মুখে রাখিয়াই খাদ্যদ্রব্যের ব্যবস্থা হইয়াছে। তাঁহারা সে বিষয়ে কথনই দৃষ্টিহীন হইতে পারেন না! তাঁহাদের তত্ত্বজ্ঞান ও লৌকিকজ্ঞান, অন্যের অপেক্ষা যথেষ্ট না হইলে, তাঁহাদের ব্যবস্থা 'ডেড্-লেটার' বা মান্ধাতার বিধিতে পর্য্যবসিত হইত, একথা নিশ্চিত। যে দেশে যেরূপ খাদ্যদ্রব্য অধিক প্রাপ্য এবং স্বাস্থ্যের অনুকূল, সেই দেশে সেই খাদ্যই আহার্য্য। স্বাস্থ্যরক্ষা না হইলে খাদ্য, খাদ্যই নয়। স্বাস্থ্যই ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ এই চতুর্ব্বর্গের মূল। শারীরতত্ত্ববিদ্‌গণ যথার্থই উল্লেখ করিয়াছেন, "ধর্ম্মার্থ কাম মোক্ষাণাং আরোগ্যং উত্তমং মূলং"। যে খাদ্য স্বাস্থ্যের হানিকর তাহা অবশ্যই বর্জ্জনীয়। এ বিবেচনায় গোমাংস এ দেশের মুসলমানদিগের পক্ষে কোন ক্রমেই স্বাস্থ্যের অনুকূল নহে। ভারতবর্ষ, অতি উষ্ণ-প্রধান দেশ। এখানকার খাদ্যমাত্রই উগ্র-বীর্য্য না হইয়া অন্যরূপ হওয়া আবশ্যক। সেরূপ না হইলে, সেই খাদ্যে কথনই স্বাস্থ্যরক্ষা হইতে পারে না। স্বাস্থ্য-রক্ষা না হইলেই ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ, সাধন, ভজন, উপার্জ্জন, আয়োজন, সবই পণ্ড হইল!! মোটের উপর, সেরূপ অবস্থায় জীবনই নিষ্ফল। মনুষ্য জন্ম অতি দুর্ল্লভ। সেই দুর্ল্লভ মানবজন্ম ব্যর্থ হইলে, কি আর না হইতে বাকী রহিল? পৃথিবীই মানুষের চিরলীলাভূমি নয়। ইহার পরেও অনন্ত ভবিষ্যজীবন পড়িয়া রহিয়াছে,—যেখানে এখানকার কর্ম্মফল ভিন্ন অন্য কিছু ভোগ্য নাই। পৃথিবীর আর সমস্তই এখানে পড়িয়া থাকে, সঙ্গে কেবল কর্ম্ম চলিয়া যায়। এরূপ অবস্থায় যে খাদ্য সাধন ভজন পরমার্থ পথের অন্তরায়, তাহা হইতে নিবৃত্ত হওয়া কি মানুষের উচিত নয়? তাহা সর্ব্বতোভাবে উচিত।

খাদ্যের সঙ্গে ধর্ম্মের সম্বন্ধ আছে। কিন্তু সে সম্বন্ধ নিষিদ্ধ ভক্ষণের সহিত। শাস্ত্রে যাহা নিষিদ্ধভক্ষণ তাহা হইতে বিরত থাকাই কর্ত্তব্য কর্ম্ম। তবে যদি শাস্ত্র-সঙ্গত এমন কোন খাদ্য দ্রব্য থাকে, যাহা ভক্ষণ করিলে স্বাস্থ্যের অনিষ্ট হইতে পারে, সে খাদ্য হইতে বিরত হইলে কি কোন পাপ-সঞ্চয় হয়? আশা করি, সেরূপ ব্যবস্থা, কোন ব্যবস্থাপকই করিবেন না। আমরা নিজে মুসলমান। সাধ্যপক্ষে এস্‌লামনীতি পালন করিতে যথাসাধ্য চেষ্টা করিয়া থাকি। তবে শাস্ত্রবিধি পালন, আমাদের ন্যায় সংসার-বিষক্রুমির পক্ষে অসম্ভব। তবে যতটা সাধ্য, ততটা পালন করা ব্যক্তিমাত্রেরই কর্ত্তব্য। আমরা সে কর্ত্তব্য পালনে যে তত সক্ষম, একথা বলা অহঙ্কার মাত্র। পদে পদে অনেক বিষয়েই আমরা শাস্ত্রবিধি লঙ্ঘন করিয়া থাকি, একথা স্বীকার না করাই সত্যের অপলাপ। যাহা হউক, আমরা গোমাংস অতি পবিত্র জানিয়াও তাহা হইতে বিরত। কেননা, তাহাতে আমাদের স্বাস্থ্য-রক্ষা হয় না, বরং শরীরের পক্ষে নিতান্ত অনিষ্ট-কর। এদেশে মুসলমানের মধ্যে অনেক লোক দেখিতে পাই, যাঁহারা গোমাংস ভক্ষণ করেন না। তাহার প্রধান কারণ, কোন রোগের আক্রমণ বা শরীরের পক্ষে অসহ্যবিধায়। অনেক রোগ এমন আছে, (উদর-পীড়া, কাশি, বাত-ব্যাধি প্রভৃতি) যাহা গোমাংস ভক্ষণে নিতান্ত প্রবল হইয়া পড়ে এবং এমন কি, অনেক সময়ে নিতান্ত সাংঘাতিকও হয়। প্রসিদ্ধ প্রসিদ্ধ ডাক্তারদিগের মত, প্রায় পনর আনা স্থলে গোমাংস ভক্ষণের আতিশর্য্য হইতেই নিতান্ত জঘন্য কষ্টদায়ক কুষ্ঠ-রোগের উৎপত্তি। ডাক্তারদিগের ইহাও মত যে, উষ্ণাতিশয্য হইতেই উক্ত রোগের সূচনা। একে ভারতবর্ষ অতি উষ্ণপ্রধান দেশ, তাহাতে আবার সকলের অধিক উগ্র-বীর্য্য গোমাংস ভক্ষণে যে সে রোগের উৎপত্তি

হইবে, ইহা অবিশ্বাস যোগ্য নহে। সেরূপ হওয়াই স্বাস্থ্য-বিধিপক্ষে নিতান্ত সঙ্গত। আর একটী কথা এখানে বলা নিতান্ত প্রয়োজন। এ প্রসঙ্গে তাহা না বলিলে নয়। এই ভারতবর্ষ, কৃষি-প্রধান দেশ। এদেশে অধিকাংশ লোক কৃষি-জীবী। কৃষিকার্য্যই নিম্নশ্রেণীর মুসলমান ও অনার্য্য হিন্দু সম্প্রদায়ের একমাত্র জীবিকার উপায়। যে সমস্ত পশু কৃষিকার্য্যের সহায়, তন্মধ্যে গরুই প্রধান। পাশ্চাত্য ভূভাগে অশ্বের দ্বারা হল-চালনার প্রথা আছে, কিন্তু অস্মদ্দেশে সেরূপ প্রচলন নাই। সুতরাং গরুই প্রধানতঃ কৃষিকার্য্যের সহায় এরূপস্থলে গো-বধ প্রথার প্রশ্রয়, কোনক্রমেই সঙ্গত নয়। আমরা তাহার পক্ষপাতী নহি। একে দূর ভারতবর্ষ হইতে ইংলণ্ড পর্য্যন্ত গোমাংস চালান হইয়া থাকে। তাহাতেই সহস্র সহস্র গো জাতির ধ্বংস হইতেছে। ইহার উপর যদি মুসলমানেরা অন্যান্য খাদ্যজীব থাকিতে গোজাতি ধ্বংস-প্রবৃত্ত হন, তাহা হইলে অচিরে সে জাতির লোপ না হইয়া যাইবে না। তখন কৃষিকার্য্যের দশা কি হইবে, ইহা কি একবার ভাবিয়া দেখয়া উচিত নয়? আর যদি নিতান্ত ধর্ম্মের দোহাই দিয়া, ধর্ম্মক্রিয়ার অনুরোধে গোবধ করিতে হয়, তাহা হইলেও তাহা গোপনে সম্পন্ন করাই বিধি। কেননা, শাস্ত্রে প্রতিবেশীর অন্তঃকরণে আঘাত করিবার কোন ব্যবস্থা নাই। হিন্দুগণ আমাদের প্রতিবেশী। যে গ্রামে পঞ্চাশ-ঘর মুসলমানের বাস, সে গ্রামে হয়ত দশ ঘর হিন্দুও আছেন। হিন্দুগণ ত প্রতিবেশী বটে? তবে কেন তাঁহাদের সহিত প্রতিবেশী-সম্বন্ধ বিকৃত করিবার চেষ্টা? ধর্ম্মকার্য্য গোপনে সাধনের বিষয়। সেরূপ বিবেচনায়ও গো-বধ হিন্দুর সম্মুখে, দৃষ্টিগোচরে না করাই ন্যায়-সঙ্গত, ধর্ম্ম-বিহিত। হিন্দুগণ, যে কারণেই হউক, গোজাতিকে নিতান্ত ভক্তিশ্রদ্ধা করিয়া থাকেন। এমন কি, দেবতা বলিয়াই তাঁহাদের

অনেকের বিশ্বাস। কোন জাতিরই ধর্ম্ম-বিশ্বাসে আঘাত করা আমাদের বিবেচনায় ন্যায়-সঙ্গত নয়। সেরূপ করিলে, হিন্দুগণের প্রাণেও আঘাত লাগে, ধর্ম্মেও আঘাত লাগে। তখন সেরূপ না করাই যুক্তিযুক্ত। অকারণ হিন্দুর সহিত মুসলমানের বিবাদ করা কোনক্রমেই উচিত নয়। হিন্দুগণের প্রতিও অনুরোধ, যদি কোনস্থলে মুসলমানগণ, ধর্ম্মের অনুরোধে গো-বধ করিতে বাধ্য হন এবং এরূপভাবে তাহা সম্পন্ন করেন যে, হিন্দুর তাহা দৃষ্টিগোচরে পতিত না হয় বা অন্তরে আঘাত না করে, তবে সেইজন্য গায়ে পড়িয়া মুসলমানের সহিত বিবাদে প্রবৃত্ত না হন। যেরূপ বিবাদে হিন্দুগণ ধর্ম্মকার্য্যে বাধা দিবার অপরাধে অপরাধী। এ সম্বন্ধে এখানে আর আমরা অধিক আলোচনা করা তেমন প্রয়োজন মনে করি না। হিন্দুর মধ্যে অধিকাংশ লোক শিক্ষিত. জ্ঞানী ও বিজ্ঞ। তাঁহাদিগকে অধিক করিয়া একথা বুঝাইবার তেমন কোন আবশ্যকতা নাই।

এখানে আর একটী কথা আলোচনা করিবার প্রয়োজন। হিন্দুদিগের মধ্যে স্পর্শ-দোষ বড়ই মারাত্মক। অনেক অর্দ্ধশিক্ষিত, এমন কি শিক্ষিত হিন্দুও মুসলমানদিগকে স্পর্শ করা অপবিত্রজনক মনে করেন। মুসলমান জাতি যে, কিসে অস্পৃশ্য, একথা আমরা চিন্তা করিয়া উঠিতে পারি না। এরূপ ঘৃণার ভাব উদ্রিক্ত হইবার কারণ—মুসলমানের আচার ব্যবহার, শাস্ত্রবিধির অনভিজ্ঞতা। মুসলমান শাস্ত্রবিধিতে, অন্তরশুচি ও বহিঃ শুচির সুন্দর ব্যবস্থা আছে। সে সব অনেক হিন্দুই অনুসন্ধান না করিয়া মুসলমান জাতির প্রতি অকারণ কুসংস্কারাবিষ্ট হইয়া থাকেন এবং তজ্জন্য অনেক অনিষ্টও ঘটিয়া থাকে। অনেক মুসলমান বলিয়া থাকেন এবং তাহাদিগকে প্রবোধ দেওয়াও দায় যে, হিন্দুগণ মুসলমানদিগকে কুক্কুর শৃগালের অধিক ঘৃণা করিয়া থাকেন। অনেকস্থলে, মূলে

সেরূপ হউক না হউক, বাহ্যতর সেইরূপই বোধ জন্মে। কুক্কুর কি শৃগাল হিন্দুর রন্ধনশালে প্রবেশ করিলে, পাকপাত্র প্রভৃতির আস্তাকুঁড়ে বিসর্জ্জনের ব্যবস্থা তেমন কঠোর ভাবে হয় না। কিন্তু কোন মুসলমান, রন্ধনশালার ত্রিসীমায় পদার্পণ না করিতেই পাকপাত্রের নির্ব্বাসন ব্যবস্থা হইয়া পড়ে। এরূপ আমরা প্রত্যক্ষ করিয়াও থাকি। ইহাতে কি মুসলমানের অন্তঃকরণে আঘাত লাগে না? আঘাত লাগে কি না, তাহা বিজ্ঞব্যক্তিমাত্রই বিবেচনা করিয়া দেখিলে বুঝিতে পারিবেন। মুসলমান শাস্ত্রে কুক্কুর এরূপ অস্পৃশ্য প্রাণী যে, যেখানে তাহাদের একবার গতাগতি হয়, সেখানে উপাসনা পর্য্যন্ত নিষিদ্ধ। এ অবস্থায় মুসলমান অবশ্যই মনে করিতে পারেন, হিন্দুগণ কুক্কুর অপেক্ষাও তাঁহাদিগকে অধিক ঘৃণা করেন। যে কুক্কুর মুসলমান শাস্ত্র-বিধি মতে অতি ঘৃণ্য, অস্পৃশ্য, সে কুক্কুর অপেক্ষাও হিন্দুর চক্ষে মুসলমান জঘন্য, একথা চিন্তা করিয়া মুসলমানের অন্তঃকরণে কিরূপ ভাব উদয় হইবার সম্ভাবনা, তাহা বিজ্ঞ-মাত্রই একবার চিন্তা করিয়া দেখিবেন। অনেক পাড়াগেঁয়ে হিন্দু, যাঁহারা কখনও বাটীর চতুঃশালার বাহিরে পদার্পণ করেন নাই, বিদেশের কোন খবর রাখেন না, অন্য ধর্ম্মাবলম্বীর আচার ব্যবহার ধর্ম্মনীতি জানিতে যাঁহাদের কখনও প্রবৃত্তি হয় না, তাঁহারাই যে এইরূপ করিয়া থাকেন, ইহা আমরা নিঃসন্দেহে বলিতে পারি। তাঁহাদের ধারণা, মুসলমান জাতি অতি বিকট, নিপট, কপট ম্লেচ্ছাচার। মুসলমানের আবার আচার-নিষ্ঠা কি? তাহারা আহার করিবার সময় মাদুরে বসে এবং নাকে মুখে এক করিয়া কাচা পলাণ্ডু সহ গ্রাস গ্রাস ভক্ষণ করে, অন্ন, ব্যঞ্জন, ঝোলে পরিধান বস্ত্র রঞ্জিত করে এবং গোপ দাড়িতেও তাহাদের সে সব চিহ্ন থাকে !! মুসলমান সম্বন্ধে হিন্দুর এরূপ কুসংস্কার বড়ই অনিষ্টকারক, বড়ই সাংঘাতিক।

বাস্তবিকপক্ষে মুসলমানদিগের সেরূপ অপরাধ কম। তবে যাহারা নিতান্ত অশিক্ষিত, পরিষ্কার-পরিচ্ছন্নতা-জ্ঞান-বিবর্জ্জিত, তাহারাই তাহার কোন কোন অপরাধে অপরাধী হইতে পারে। পেঁয়াজ অতি দুর্গন্ধময়। রন্ধনের সহিত তাহার ব্যবহার-বিধি থাকিলেও কাঁচার সহিত সে বিধির কোনই সংস্রব নাই। অন্নগ্রাসের সহিত অপক্ক-পলাণ্ডু-ভক্ষণ শাস্ত্র-বিধিতে ভয়ানক নিষিদ্ধ। মুসলমান মাত্রেরই প্রত্যহ পাঁচবার উপাসনা করিবার কঠোর ব্যবস্থা। এ ব্যবস্থা শাস্ত্রীয় এবং প্রধান মধ্যে গণ্য। যে সমস্ত মুসলমান উপাসনা করেন, তাঁহারা কিছুতেই উক্ত পদার্থটীর অপক্কাস্বাদ গ্রহণ করিতে পারেন না। কেননা, তাহা হইলে উপাসনা সিদ্ধ হয় না। কোনরূপ অপবিত্র দুর্গন্ধময় পদার্থের সংস্রবে উপাসনার সাধন বিধি নাই। তাহা একেবারেই নিষিদ্ধ। তবে আমরা ইহাও স্বীকার করি যে, সেরূপ দুই একজন অশিক্ষিত মুসলমান আছে। সে নিতান্ত ইতর-শ্রেণীর মধ্যে। তাহাদের শিক্ষা, দীক্ষা, ধর্ম্মকর্ম্ম ক্রিয়া-কাণ্ডের জ্ঞান নিতান্তই নাই। এই সমস্ত মুসলমান যদি হিন্দুর সহিত একাসনে উপবেশন, একত্রাবস্থানের দাওয়া করেন, তবে আমরা তাঁহাদের পক্ষ সমর্থনে নিতান্ত অপারগ।

হিন্দু শিক্ষিত লোকদিগের অনুকূলে এ সম্বন্ধে কিছু বলাও নিতান্ত প্রয়োজন। আমরা শৈশব হইতেই হিন্দু ভদ্রসম্প্রদায়ের সংস্রবে শিক্ষা-লাভ করিয়াছি। হিন্দু সহপাঠীদিগের সহিতই শৈশব হইতে যৌবনের মধ্যমাবস্থা অবধি নিরবধি অধ্যয়নকাল অতিবাহিত হইয়াছে। এই সমস্ত সহাধ্যায়িগণের মধুর সৌজন্যের কথা এ জীবনে বিস্মৃত হইব না। তাঁহারা আমাদিগকে মুসলমান বলিয়া কখনও দুই ভাবেন নাই। তাঁহাদের ব্যবহারেও কখন সেরূপ বোধ হয় নাই। তাঁহাদের যে সেরূপ

ভেদজ্ঞান ছিল, এমন ধারণা তখন আমাদিগের কোনরূপেই জন্মিতে পারে নাই। সেই সমস্ত সতীর্থগণের মধ্যে পরমেশ্বরের আশীর্ব্বাদে অনেকেই এখন বড় বড় রাজপদে নিযুক্ত। কেহ ব্যারিষ্টার, কেহ প্রভেসার, কেহ প্রসিদ্ধ ডাক্তার। এখনও তাঁহারা ছাত্রজীবনের সঙ্গী মনে করিয়া বিলক্ষণ স্নেহ মমতা করিয়া থাকেন। তবে হয়ত, কেহ কেহ সংসারে প্রবেশ করিয়া একটু এদিক ওদিকও হইতে পারেন। সেই বাল্যের সরলতা সেই পবিত্র মধুরতা এখন স্বভাবের নিয়মে কাহার কাহারও মধ্যে একটু পরিবর্ত্তিত আকার ধারণ করিলেও করিতে পারে। কিন্তু অনেকেই পূর্ব্বের ন্যায় বাহুযুগল প্রসারিত করিয়া আলিঙ্গন করিতে ইতস্ততঃ করেন না। দেখা হইলে যেন কতই সুখী হন, বুকের মধ্যে টানিয়া লইতে ব্যতিব্যস্ত হইয়া পড়েন। সে ভাবে নিতান্তই পৃথক্ জাতিগত ভাব হৃদয় হইতে দূরীভূত হয়,—মনে হয় না, তাঁহারা হিন্দু, আমি মুসলমান। হায়! এমন মধুর ভাবে মিলন, হিন্দু মুসলমান সাধারণে কবে হইবে? সে আশা কি আমরা কখনও করিতে পারি? হায়! ভারতে কি তেমন যুগ কখনও আসিবে? হাঁ, আসিতে পারে, কিন্তু আমরা তখন অনন্ত-নিদ্রায় নিদ্রিত, পৃথিবীর সম্বন্ধে সম্বন্ধ বিরহিত !!

প্রকৃত প্রস্তাবে শিক্ষিত ও কর্ম্মজ্ঞানী মুসলমানের ব্যবহার কিরূপ, ভূদেববাবু কৃত 'সামাজিক প্রবন্ধে'র কোন প্রসঙ্গ হইতেই তাহা আমরা দেখাইবার চেষ্টা করিয়াছি, এখন আমাদের দুই জাতির নেতৃ পক্ষদিগকে অনুরোধ, তাঁহারা স্ব স্ব সম্প্রদায়ের অধীন লোকদিগকে পরস্পরের আচার ব্যবহার ধর্ম্মনীতিতে উপযুক্ত শিক্ষিত করিবার ব্যবস্থা করিয়া দেন। নচেৎ দুই জাতির মধ্যে প্রাণের সহিত মিলনের আশা সুদূর-পরাহত। তাহা কখনই ঘটিবার নয়। ভদ্র মুসলমান সমাজের আহার পরিবেশন ব্যবস্থা

কিরূপ, হিন্দু সাধারণ তাহা জানিতে পারিলে তাহাদের প্রতি বিদ্বেষ-বিশিষ্ট হইবেন না, এরূপই আমাদের বিশ্বাস। আমরা এখানে সে সমস্ত বিষয় সম্যক্ আলোচনা করিবার সুযোগ পাইলাম না।

মোটের উপর, হিন্দুর মনে যদি ইহাতে অতি অল্প পরিমাণও মুসলমানের প্রতি সম্প্রীতিভাবের উদ্রেক হয়, তাহা হইলেও আমরা মনে করিব, আমাদের পরিশ্রম সার্থক হইয়াছে।

হিন্দু বিজ্ঞ মহাজনদিগের সংখ্যা সমাজে অনেক রহিয়াছে। হতভাগ্য অধঃপতিত মুসলমান সমাজেই এদেশে শিক্ষিতের ভাগ অতি কম। হিন্দু শিক্ষিত মহোদয়গণ যদি মুসলমানকে স্নেহের চক্ষে আপনার লোকের মত দেখেন, তাহা হইলে হিন্দু সাধারণের বিদ্বেষভাবের প্রভাব দিন দিন হ্রাস হইবে, তাহা সুনিশ্চিত। কতকগুলি কার্য্য, ব্যবহার হিন্দুর মধ্যে এমন আছে, যাহাতে মুসলমানের মনে হিন্দুর প্রতি অশ্রদ্ধাভাব না জন্মিয়া পারে না। তাহাতে ভেদ-ভাব নিতান্তই প্রবল হইয়া পড়ে। হিন্দুগণ বিশেষতঃ পল্লীগ্রামের হিন্দুর মধ্যে অনেকে একাসনে বসিয়া জলপূর্ণ ধূম-পান-সাধনে (হুকোর) তামাক সেবা করেন না। এই ব্যাপারটা অনেক মুসলমানের পক্ষেই বড় অসহ্য বলিয়া বোধ হয়। মুসলমানেরা একথা বলিতে চান না বা তাঁহাদের এরূপ ইচ্ছা নয় যে, হিন্দুর সহিত একপাকে এক স্থানে ভোজন করেন। কিন্তু এটুকু ইচ্ছা করেন যে, এক স্থানে বসিয়া পান তামাক সেবা ও গল্প গুজবে মনের সুখে কতকটা সময় অতিবাহিত করেন। পান তামাক এ দেশের খোস-গল্প-বাসরে দুইটী প্রধান অঙ্গ। এই দুই অঙ্গেরও অঙ্গচ্ছেদ যদি সেরূপ ভাবে ঘটে, তবে একত্র বৈঠকের কি মাধুর্য্য থাকিতে পারে? আর কিরূপেই বা হিন্দুর সংস্রবে আসিবার মুসলমানের প্রবৃত্তি হইতে

পারে? কথাগুলি সামান্য বটে, কিন্তু বিশেষ বিবেচনার বিষয়। এইরূপ অনুষ্ঠান হইতেই মিলনের সূত্রপাত হয়। তাহা না হইলে বক্তৃতা, পুস্তক প্রচার, মধুর সম্ভাষণ, মধুরভণিতা কিছুতেই কোন ক্রমে সে মিলনের সহায়তা করিতে পারে না। কেহ সেরূপ স্বপ্নেও কল্পনা করিতে পারেন না।

আমাদের এ দেশীয় মুসলমান সাধারণ-ভ্রাতৃগণের নিকট একটী নিবেদন আছে। সে নিবেদন এই—তাঁহারা অনেক সময়ে একটী অকারণ আব্দার করিয়া থাকেন। সে আব্দার কতদূর সঙ্গত, তাহা আমরা বুঝিয়া উঠিতে পারি না। তাঁহারা বলেন, হিন্দুগণ তাঁহাদিগকে তেমন আদর, আহ্বান, সাদর-সম্ভাষণ করেন না, বরং অত্যন্ত ঘৃণার সহিত ব্যবহার করেন,—সেরূপ মিশামিশি, আওভাও, আপ্যায়িত ভাবের নিতান্তই অভাব। কিন্তু সেকথা দৃশ্যতঃ সেরূপ হইলেও তাহার যথেষ্ট হেতুবাদ আছে এবং সে কারণে হিন্দুদিগকে অকারণ নিন্দা-ভাজন মনে করা যাইতে পারে না। হিন্দুগণ সাধারণতঃ অধিকাংশ, অধিক সংখ্যায় শিক্ষিত। তাঁহারা যে শিক্ষিত লোকের আদর জানেন না, এরূপ ভাবিবার কোনই কারণ নাই। শিক্ষিত ব্যক্তিবর্গই শিক্ষিতের আদর করিবেন, ইহা নিতান্ত স্বাভাবিক। লোকে সাধারণতঃ বলিয়া থাকে, পণ্ডিতের আদর পণ্ডিতের কাছে, মূর্খের আদর মূর্খের কাছে। পণ্ডিত, বিদ্বান ব্যক্তিগণের কিছুতেই অশিক্ষিতের সংসর্গে গমন করিতে প্রবৃত্তি হয় না এবং সেরূপ প্রবৃত্তি হইবার কি হেতু আছে? "সংসর্গজাদোষ গুণাভবন্তি"—সংসর্গের দোষে গুণে, দোষ ও গুণের উৎপত্তি হয়। সাধু-সহবাস লোকের মনে দয়া-ধর্ম্ম ও নানা সৎপ্রবৃত্তির উদ্রেক হয় এবং অসাধু মূর্খ-ব্যক্তিগণের সংসর্গ দোষে মন নিতান্ত কলুষিত হয়,—কোনরূপ সৎপ্রবৃত্তির উত্তেজনা হওয়া নিতান্তই অসম্ভব। এই কারণে

শিক্ষিত লোকমাত্রই অশিক্ষিতের সংসর্গকে নিতান্ত ঘৃণার সহিতই ত্যাগ করিয়া থাকেন। পারিলে আর সেরূপ সংস্রবে প্রাণান্তেও ঘেষিতে তাঁহাদের প্রবৃত্তি হয় না। যে গুণের আকর্ষণে, মোহিনীশক্তিতে, পণ্ডিত সদ্বিদ্বান ব্যক্তিগণের অন্যকীয়-সংসর্গ-লালসা জন্মে, অশিক্ষিত ব্যক্তিতে সে গুণের নিতান্তই অভাব। তবে কিরূপে মিলামিশি-ভাব এমন দুই সম্প্রদায়ে জন্মিতে পারে? তাহা এক প্রকার অসম্ভব। নিতান্ত ধর্ম্মবুদ্ধিবশে তাহাদিগকে ঘৃণা না করিলেও, শিক্ষিত ব্যক্তিবর্গ তাহাদের সংসর্গলাভ কিছুতেই ইচ্ছা করিতে পারেন না। এমন কি, যে সমস্ত মৌলবী মৌলানা মুসলমান সমাজের ধর্ম্মাধিনায়ক এবং যাঁহারা ভেদজ্ঞান করিতে শিক্ষা পান না, তাঁহারা ও সমাজের অন্যান্য মুথীকানী পার্শীনবীশের সহিত যেরূপ আলাপ ব্যবহার করেন, অশিক্ষিত মুসলমান দিগের সহিত কি তাঁহারা প্রাণের টানে সেইরূপ মিশিয়া থাকেন? তাহা কখনই নয়। অথচ তাঁহারা সে সমস্ত মুসলমানের স্বজাতীয়, এক ধর্ম্মাবলম্বী এবং ধর্ম্ম সম্বন্ধে নিতান্ত নিকট আত্মীয়। অশিক্ষিত মুসলমান সাধারণ কিছুতেই শিক্ষিত হিন্দুর নিকট সেরূপ ব্যবহার প্রত্যাশা করিতে পারেন না। করিলেও তাহা যুক্তি বিরুদ্ধ এবং ন্যায়া-সঙ্গত। সে আব্দার বৃথা,—অবোধ শিশুর অকারণ আথটির ন্যায়।

আমাদের যতদূর অভিজ্ঞতা, যতদূর জ্ঞানের সীমা, তাহাতে বুঝিতে পারি, শিক্ষিত হিন্দুগণ, শিক্ষিত মুসলমানের প্রতি অসদ্ব্যবহার অপরাধে কিছুতেই তেমন অপরাধী নন। আমরা জানি, তাঁহারা সেরূপ মুসল-মানদিগকে আদর সম্ভাষণ, সৌজন্য শিষ্টাচারে আপ্যায়িত করিতে কখনই ত্রুটী করেন না। তবে যেখানে সহস্র সহস্র লোক শিক্ষিত, সেখানে দুই একজন পণ্ডিত ব্যক্তির ব্যবহার অন্যরূপ হওয়া আশ্চর্য্যের

বিষয় নয়। সকলেই একরূপ উদার-চেতা, কুসংস্কার-বর্জ্জিত, ধর্ম্ম-বুদ্ধি-সম্পন্ন, সাধু-ব্যবহার-ধন্য হইবেন, এরূপ আশা করাও অন্যায়। লোক-মাত্রেরই রুচি বিভিন্ন, প্রবৃত্তি পৃথক্ পৃথক্। এরূপ অবস্থায় শিক্ষা সত্ত্বেও ভিন্ন ভিন্ন লোকের মধ্যে স্বভাবের বিভিন্নতা হওয়া, স্বভাবাতিরিক্ত নয়, বরং তাহা প্রকৃতিরই নিয়ম। পণ্ডিত ব্যক্তিও অনেক সময়ে মূর্খের অধিক পাষণ্ড, পাপ-বুদ্ধি, সংকীর্ণ চেতা হইয়া থাকেন। তবে আমরা সেরূপ পাণ্ডিত, পুঁথি-গত-বিদ্যা-বুদ্ধি লোকের কথা এখানে বলিতে চাহি না। পণ্ডিতের ব্যবহার শীলতা-শিষ্টাচার-বর্জ্জিত, কুসংস্কারাচ্ছন্ন না হওয়াই অভিবাঞ্ছনীয়। তাহা হইলে পাণ্ডিত্যের গৌরব আর কি? শুদ্ধ বোঝা বোঝা পুস্তক-বিদ্যা-গোঁজা ব্যক্তি হইলেই, তাঁহাকে পণ্ডিত বলিয়া আখ্যাত করা যাইতে পারে না। পণ্ডিতের সংজ্ঞা সেরূপ নয়। যাহা হউক, সে সব অবান্তর কথা এখানে আলোচনা করিবার তেমন প্রয়োজন নাই। মূল কথা এই, মুসলমান সাধারণ, শিক্ষিত হইবার পক্ষে যথাসাধ্য চেষ্টা করিতে থাকুন। তাহা হইলে দেখিবেন, তাঁহাদের উক্তরূপ অভিযোগ, অনুযোগের আর তেমন কোন কারণ থাকিবে না। স্নেহ মমতা, আদর সম্মান, এ সকলই গুণ-বশ। যেখানে গুণ, সেই-খানেই তাহার গতি হয়। লোক গুণের জন্যই অপরকে সম্মান, আহ্বান করিয়া থাকে। তাহা ভিন্ন বংশের জন্য বা অর্থের জন্য সেরূপ আন্তরিক ভক্তি শ্রদ্ধার সঞ্চার হওয়া কখনই হয় না। যদি হয়, তবে তাহা বাহ্যিক-মাত্র, অন্তরের সহিত তাহার সম্পর্ক অতি কম। আমরা নিজেরা সামান্য কিছু বর্ত্তমান যুগের শিক্ষায় শিক্ষিত। সে শিক্ষা এত সামান্য যে, তাহা বলিতেও লজ্জা বোধ হয়। কিন্তু তাহা সত্ত্বেও জ্ঞানী মানী কৃত-বিদ্য হিন্দুগণ, আমাদিগকে যথেষ্ট স্নেহ করেন এবং সৌজন্যে আপ্যায়িত

করিতে কিছুতেই ত্রুটী করেন না। তবে তাঁহাদের সহিত সেইরূপ মিশিতে পারিলে হয়। মনে কোনরূপ বিজাতীয় ঘৃণা ভাব না রাখিতে পারিলেই সর্ব্বত্র আদর। সরল-প্রকৃতি হইতে পারিলে তাঁহার অসম্মান কোথাও নাই। "আপ্ ভালা ত জগৎ ভালা"—নিজে ভাল হইলে সকলেই ভাল। গুণে লোককে বশ করা যায়, কৌশলে শত্রুকে মিত্র করা অসম্ভব নয়। এমন মদমত্ত বিশাল হস্তীকেও লোকে কৌশলে ধৃত করিয়া তাহার স্কন্ধে আরোহণ করে এবং দাসানুদাস ভৃত্যের ন্যায় নিজের আদেশ প্রতিপালন করিতে শিক্ষা দেয়। মানুষের অসাধ্য কি?

এ দেশীয় শিক্ষিত হিন্দু পণ্ডিতমণ্ডলীর নিকটও আমাদের আবেদন, তাঁহারা যথাসাধ্য মূর্খ সাধারণ মুসলমানদিগের আবদার সহ্য করিতে একটু শিক্ষা করেন। মূর্খের অন্য যতই দোষ থাকুক, তাহারা নিতান্ত অকৃতজ্ঞ নয়। বরং অকৃতজ্ঞতার অপরাধ, শিক্ষিতদিগের ভাগেই অধিক। মূর্খদিগকে তেমন ব্যবহারে সন্তুষ্ট করিতে পারিলে, তাহারা বিষ্ঠা পর্য্যন্ত বহন করিতে বাধ্য হয়। এরূপ কি কেহ দেখিয়া থাকেন না? অশিক্ষিত (যাহারা শুদ্ধ কতকগুলি পুস্তকের বিদ্যা হজম করে নাই) লোকের মধ্যে এমন বিস্তর লোক আছে, যাহাদিগের হইতে অনেক কার্য্যোদ্ধার হয়, সে কার্য্য শিক্ষিতের দ্বারায় হওয়া অসম্ভব। মোটের উপর কথা বিষ্ণু শর্ম্মার একটী উপদেশ সকলেরই স্মরণ করা উচিত। উপদেশটী সাংসারিক প্রত্যেক কার্য্যেরই সুন্দর উপযোগী। তাহা কি, অনেকেই জানেন। তবে এখানে তাহার উল্লেখ অসঙ্গত হইবে না। "ব্যবহারেণ জায়তে মিত্রাণি শত্রবস্তথা"—কথাটী বড়ই সার-গর্ভ। পণ্ডিত, মূর্খ সকলেরই এই উপদেশানুসারে কার্য্য করা উচিত। পৃথিবীতে তাহা হইলে পাপ, বিদ্বেষভাব, দ্বেষহিংসা নিমেষে তিরোহিত হইয়া পুণ্যের

মলয়-মারুত প্রবাহিত হইবে, পৃথিবী-নরক-কুণ্ডে স্বর্গীয় শান্তিবিরাজ করিবে,—অন্তর্দ্দাহ বহির্দ্দাহ বলিতে কিছুই থাকিবে না। আত্ম-কলহ, ভ্রাতৃ-বিরোধ, সাম্প্রদায়িক বিবাদ বিসম্বাদ দূর হইয়া, পৈশাচিক তাণ্ডব, নরকের বিভীষিকা-স্থলে নন্দনের সৌন্দর্য্য, স্বর্গের শান্তি বিরাজ করিবে! আহা! সে অবস্থা কি সুখের! একবার সকলকেই তাহা ভাবিয়া দেখিতে বলি।

এইখানে এই পরিচ্ছেদের উপসংহারে আমরা কিঞ্চিৎ সাত্ত্বিক প্রসঙ্গ করিতে ইচ্ছা করি। আমরা 'মধুরেণ সমাপয়েৎ' নীতি তেমন পালন করিতে না পারিলেও পালনের চেষ্টা করিতে পারি। তাহাতে কোন বাধা নাই। চেষ্টা যদি সৎ হয়, সংকল্প যদি সাধু হয়, তবে কৃতকার্য্য না হইলেও পণ্ডিত বিজ্ঞ ব্যক্তির নিকট তাহার আদর কম হয় না। এই এই আশ্বাসে, এই ভরসায়ই সেই উদ্যম।

এই পৃথিবী সাজের ঘর, মায়ানাট্যশালা। এখানে জীব আসে আর যায়, কেহই স্থায়ী হয় না। উদয় বিলয়, সৃষ্টিসংহার, অভ্যুত্থান, পতন, জগতেরই নিয়ম। এখানে দুই দিন প্রবাসে আগমন। পৃথিবীর মায়াসূত্র, দারাসুত, আত্মীয় বন্ধু, কেহই সঙ্গের সঙ্গী নয়। সব ত্যাগ করিয়া, প্রবাসের মায়া ছাড়িয়া লোক এমন এক দেশে যায়, যাহার সন্ধান লৌকিক জ্ঞানের সীমায় সৃষ্টির আদি হইতে এতকাল ধরিয়াও কিছুই হইল না। কত কত সাধক, কত কত তাপস, কত কত মুনি ঋষি, সে তত্ত্ব সন্ধানে আজীবন কাটাইলেন, কিন্তু কিছুতেই তাহার কিনারা হইল না। সেরূপ যে হইবে, এমন ভরসাই বা কি আছে? জড়বিজ্ঞানের উন্নতি আরও হইবে, এমন আশা ঢেরই আছে। কিন্তু অধ্যাত্ম-বিজ্ঞান-চর্চ্চা যুগের অবসান সর্ব্বদেশেই ঘটিয়াছে। এখন আর সে পরমার্থ তত্ত্ব কেহ ভাল বাসেন না, তাহাতে লোকের তেমন প্রবৃত্তিই নাই।

যাহা হউক, মানুষ যে ছায়া বাজির পুতুল, এ কথার আর কোন ভুল নাই। এ সংসার যে ভোজের বাজি, তাহাতেও কোন সন্দেহ থাকিতে পারে না এখানে দুই দিনের জন্য আসা, তারপর পসরা গুটাইয়া একে একে সকলেরই প্রস্থান, ইহা নিত্য প্রত্যক্ষগোচর বিষয়। কিন্তু মানুষ এমনই ভ্রমের দাস, মোহের কীট, মায়ার জীব যে, সেকথা তিলার্দ্ধও ভাবিতে অবসর পায় না। যদি কাহারও কখন ভাবিবার একটু অবসর হয়,, তখনই মায়া শতগুণে প্রবল হইয়া তাহার সে তত্ত্বজ্ঞান আচ্ছন্ন করিয়া ফেলে,—মানুষ যে অন্ধকারে সে অন্ধকারেই থাকে !! নচেৎ অস্থায়ী ভবপ্রবাসের সুখের জন্য কেন এত মারামারি কাটাকাটি করিতে প্রবৃত্ত হইবে? মানুষ স্বপ্নেও একবার 'শেষের সেদিন,' 'ভয়ঙ্কর পরিণাম' ভাবিতে পারে কি? পারলেও সেরূপ মহাজনের সংখ্যা কত? তাহা অতি সামান্য। যদি তাঁহাদের সংখ্যা শতকরা পাঁচজনও হইত, তবে পৃথিবী এরূপ মানুষে মানুষে বিবাদের স্থান, রণরঙ্গের পাথার কখনই হইতে পারিত না। পৃথিবী তাহা হইলে কখনই নরশোণিতে প্লাবিত হইয়া ভয়ঙ্করমূর্ত্তি ধারণ করিত না,—সকলেই সৌভ্রাত্র্যগুণে অপরকে বশীভূত করিয়া এই সংসার প্রবাসকে দিবা যামিনী শান্তির রঙ্গভূমি করিতে চেষ্টা করিত। পৃথিবীতে আর অশান্তির বিভীষিকা এক দণ্ডও তিষ্ঠিতে পারিত না। তাই বলি, এ সংসার যাঁহার মায়া-নাট্যশালা, যিনি এই বিশাল পৃথিবী, বিশ্বজগতের স্রষ্টা, তিনি সকল প্রাণীকে সমানভাবেই তুল্য স্নেহ করেন। তাঁহার নিকট ধনী, নির্ধন, রাজা, প্রজা সকলেই সমান, এমন কি তাঁহার নিকট তিল পরিমাণও হস্তী মশকের ভেদজ্ঞান স্থান পায় না। তিনি যেমন পর্ণশালাবাসী ভিখারীর প্রতি স্নেহবান, তেমনই অট্টালিকাবাসী ধনী বিলাসীর প্রতি

তুল্যদর্শী। তাঁহার নিকট, ইহুদী, মুসলমান, হিন্দু, খৃষ্টান বলিয়া—কোন ভেদ আছে কি? তিনি সমভাবে সকলকেই যাহার যেরূপ যোগ্য সেরূপ—পানীয়, ভোজ্য, পরিধেয় বিতরণ করিয়া প্রতিপালন করিতেছেন। একই সূর্য্য সমান ভাবে সকলের নিকট কিরণ দান করিতেছে, একই বায়ুসাগরে নিমগ্ন থাকিয়া জীবমাত্র সজীব রহিয়াছে; একই শশী গগনে গৌরবপ্রভা বিস্ফুরণ করিয়া কাঙ্গালের কুটীর, ধনীর প্রাসাদোপরি জ্যোৎস্নাধারা ঢালিয়া দিতেছে!! পরমেশ্বর কি কাহাকেও কোনরূপ, প্রকৃতির দান হইতে বঞ্চিত রাখিয়াছেন? হিন্দু মুসলমান একই পরমেশ্বরের সৃষ্টি,—তাঁহার দৃষ্টিতে চণ্ডাল মজুর, সাহেব হুজুর, পণ্ডিত মূর্খ, সকলেই সমান, কণাপরিমাণেও তাহাতে ইতর বিশেষ নাই। আমরা না বুঝিয়াই কেবল আত্ম-কলঙ্কে প্রবৃত্ত। মানুষমাত্রই এক পরম পিতার পুত্র। সকলেরই আদি কারণ এক অনন্ত বিরাটপুরুষ। তবে আর কেন বিবাদে প্রবৃত্তি? তবে কেন পরমেশ্বরের প্রতি হিংসা; তবে কেন একজনকে অপরের ঘৃণা করিবার ইচ্ছা? মধুর ভ্রাতৃভাবের মিলনে এই নশ্বর জীবজগতে কোনমতে মান সম্ভ্রমে পালাইবার চেষ্টা সকলেরই কর্ত্তব্য। যদি পৃথিবী শাশ্বত, চিরস্থায়ী হইত, তবে ইহার একাধিপত্য, সর্ব্বৈশ্বর্য্য গ্রাসের ইচ্ছা নিন্দনীয় না হইলেও পারিত। কিন্তু পৃথিবী তেমন স্থান নয়।

পৃথিবী সত্যসত্যই মায়ার নট নটী নর নারীতে পরিপূর্ণ। ইহা বিচিত্র এক স্থান!! এখানে কেহ চিরস্থায়ী বাস করিতে আসে না। এমন যে রঙ্গরসের হাট, হঠাৎ সেখানে কালান্তক যম আসিয়া সমস্ত নাটরঙ্গ ভাঙ্গিয়া দেয়, বাদহাটা মিলাইয়া ঠাট চূর্ণ করে!! এ পৃথিবীতে জীবমাত্রেরই মৃত্যু অলঙ্ঘনীয় পরিণাম,—তাহা কাহারও এড়াইবার সাধ্য

নাই। মৃত্যু ভ্রূকুটি করিয়া স্কন্ধে বিরাজমান,—কোন্ সময়ে কাহার উপর আসে, কিছুই ঠিকানা নাই ;—অলক্ষ্যে ভীমপরাক্রমে কালান্তক সর্ব্বসংহারী যম কাহাকে কখন আক্রমণ করে,—কাহার জীবনলীলা সাঙ্গ করিয়া দেয়, তাহার স্থিরতা কি? এহেন পৃথিবীতে আসিয়া বৃথা বিবাদ বিসম্বাদ কেন? মানুষ যদি মৃত্যুরই অধীন—মানুষ যদি মরিলে আর এখানে ফিরিয়া না আসে, তবে পৃথিবীর সুখসম্পদ, পদগৌরবের জন্য কৃমিকীটের ন্যায় মানুষ সংসার-বিষ্ঠায় মত্ত কেন? বিবাদেরই বা প্রয়োজন কি? ভ্রাতায় ভ্রাতায় এ কলহ কেন? ঈশ্বরের সম্বন্ধে হিন্দু মুসলমান কি একই পিতার সন্তান নয়? তাঁহারা কি পরস্পর পরস্পরের ভ্রাতা নয়? জ্ঞানীর কাছে তাহাই বটে! তবে কেন মধুর ভ্রাতৃ-সম্বন্ধ কলুষিত করিবার প্রবৃত্তি? কেন ভ্রাতায় ভ্রাতায় পরস্পরে ঘৃণা বিদ্বেষ? হিন্দু মুসলমান ভ্রাতৃগণ! আমাদের নিবেদন, অনুনয়, বিনয়, আবেদন,—একবার সকলেই পরিণাম ভাবিয়া দেখুন। পরস্পরে বিবাদ কলহ করা কি উচিত? তাহাতে কি কোন ফল-আশা আছে? না, কিছুই নাই। শুদ্ধ জগৎ হাসাইবার সংকল্প। ইহা অল্প পরিতাপের বিষয় কি? মৃত্যু পর্য্যন্ত পৃথিবীর সহিত সম্বন্ধ; সে সম্বন্ধ অবশ্য দুদিনের জন্য, চির-স্থায়ী নয়। তবে আর কলহের সাধ কেন? তাহাতে বিষাদ ভিন্ন প্রসাদ বা সুখের কোনই আশা নাই। খ্রীষ্টান, ইহুদী, মুসলমান শাস্ত্রানু-সারে আদমই মানুষের আদিপুরুষ। তিনি নয় শত বর্ষেরও অধিককাল পৃথিবীতে জীবিত ছিলেন। মৃত্যুর পর যখন স্বর্গীয় দূত তাঁহাকে পৃথিবী-বাসের কাল বিষয়ে জিজ্ঞাসা করেন, তখন তিনি বলেন, "আমার বোধ হয়, পৃথিবীতে এই গিয়াছিলাম, এই আসিলাম ;—একটী চটকপক্ষী যেমন গৃহের এক দ্বার দিয়া প্রবেশ করিয়া অন্য দ্বার দিয়া নিমেষে চলিয়া

যায়, আমার বোধ হয়, এতটুকু সময় আমি পৃথিবীতে ছিলাম, হায়! সে যেন স্বপ্নেরই মোহ, এখন সে সব কোথায়?"

বাস্তবিক পৃথিবীর ঘরবাড়ী বসতবাস অতি নিমেষকালের জন্যই। পলক পড়িতে না পড়িতে যম আসিয়া ছোঁ মারিয়া লইয়া যায়! বিদায় হইলেই মানুষেরা, "gone to the undiscovered country, from whose bourne no traveller returns"। হিন্দুগণ পুনর্জন্মে বিশ্বাস করেন! তাহারই বা সেরূপ প্রমাণ কি? প্রমাণ থাকিলেও দুর্লভ মানব জন্ম লাভেরই বা কি ভরসা? সহসা যখন পৃথিবীর রঙ্গরসের সাঙ্গ পালা আইসে, তখন আর কেন বিবাদ করিয়া জীবনের নিমেষ কালটুকু বিষাক্ত করা, অশান্তিময় করিয়া তোলা? অধিক আর আমরা কিছু বলিতে চাহি না। যাহা বলিলাম, তাহাই এক্ষেত্রে যথেষ্ট।

# পঞ্চম পরিচ্ছেদ

## স্বদেশী আন্দোলনে দুই জাতি

এই বঙ্গদেশ ভারতের অন্তর্গত। ভারতভূমি, কিরূপ সমৃদ্ধিশালিনী, তাহা সকল দেশেরই কবিগণ গাহিয়াছেন! বিশেষতঃ ভারতীয় কবিগণের সে গীতিকাব্যের স্রোত কোনকালেই ফুরাইবার নয়। বঙ্কিম বাবু এক স্থানে ভারত-প্রসঙ্গে অল্প কথায় বলিয়াছেন;—"ভারত সর্ব্ব রত্ন-প্রসবিনী, সুতরাং সকলেরই লোভের পাত্রী।" অন্য এক বঙ্গীয় খ্যাত-নামা কবি গাহিয়াছেন;—

"জয় জয় জন্ম-ভূমি, জননী!
যাঁর, স্তন্য সুধাময় শোণিত ধমনী;
কীর্ত্তি গীতি-জিত, স্তম্ভিত, অবনত,
মুগ্ধ, লুব্ধ, এই সুবিপুল ধরণী!
উজ্জ্বল-কাঞ্চন হীরক-মুক্তা—
মণিময়-হার-বিভূষণ-যুক্তা;
শ্যামল শস্য পুষ্প ফল-পূরিত,
সকল দেশ-জয় মুকুট মণি!
সর্ব্ব শৈল-জিত, হিমগিরি শৃঙ্গে,
মধুর-গীতি-চির-মুখরিত ভৃঙ্গে,
সাহস-বিক্রম-বীর্য্য বিমণ্ডিত,
সঞ্চিত-পরিণত-জ্ঞান-খনি।"

ভারতের গুণ-গ্রাম বর্ণনার বিষয় নয়! এ ভারত নিশ্চয়ই "সুজলা, সুফলা শস্য শ্যামলা" হিন্দুর ভাষায়, কমলার ভাণ্ডার। এখানে এমন শস্য কি না আছে, যাহার জন্য অন্য দেশীয়েরা লালায়িত না হয়? এখানে সেখানে ভারতের নানা স্থানে, কত শত হিরণ্যবর্ণ-বিন্দিত, বীজ-শীর্ষ-মণ্ডিত ক্ষেত্র রহিয়াছে, কত শতই বা হরিৎ-শষ্প-ভূষিত, শ্যামল-তৃণ-দল-আচ্ছাদিত প্রান্তর পড়িয়া আছে!! কত বন, কত উপবন যোজনের পর যোজন ব্যাপিয়া বিস্তৃত, তাহারই বা সংখ্যা নির্ণয় করে কে? গঙ্গা, সিন্ধু, যমুনা, গোদাবরী প্রভৃতি তরঙ্গিণীগণ, রঙ্গে রঙ্গে তরঙ্গ তুলিয়া কুটিল গতিভঙ্গে, ভুজঙ্গের ন্যায় ভারতের নানা স্থান বেড়িয়া আছে,—তাহাদের স্রোতকোলাহল কখন অতি ভীষণ, কখন মৃদুমন্দ, নানা রাগ-ছন্দ অনুবন্ধে প্রবাহিত। কখন বা তাহারা উত্তাল তরঙ্গভঙ্গে ভীষণ-মূর্ত্তি, কখন বা নিতান্ত শান্ত দর্শন। কখনও তাহাদের বক্ষে লোম-হর্ষণ আবর্ত্ত-সঙ্কটে নাবিকের প্রমাদ, কখনও মৃদুল লহরীসঙ্গে নৌ-অভিযান রঙ্গে প্রমোদ-বিলাসীগণের গগন প্লাবিনী গীতি-প্রসাদ! ভারতের সহিত কোন্ দেশের তুলনা হইতে পারে?

সেই সমস্ত নদ নদীর তটভূমিই বা কি বিচিত্র প্রকৃতির বিলাসক্ষেত্র! তাহাদের তীরে কত শত লাতাকুঞ্জ; সেই সমস্ত লতাকুঞ্জে পুঞ্জে পুঞ্জে সুকুমার বন-কুসুমগণের অদ্ভুত বিকাশ চ্ছটা, তাহাতে মধুমত্ত মধুপ-গণেরই বা কি বিচিত্র গুঞ্জরণ ঘটা!! কত শত বিচিত্র-বর্ণ, বিচিত্র কণ্ঠ বিহঙ্গগণের কাকলীতে সেই সমস্ত কুঞ্জবন প্রতিধ্বনিত। সে সমস্ত লতামণ্ডপে, বনতরু শাখায়, বার মাস কোকিল 'কুহু' 'কুহু' ধ্বনিতে বসন্তের সাড়া দিতেছে,—ভারতে চিরবসন্তই বিরাজিত! বঙ্গ, কি ভারতের

বন বিপিনে কোন দিনেই কল-কণ্ঠবিহগের কলগানের বিরাম নাই,—কুসুমকুলের মধুর হাসির কখনই অভাব হয় না।

লর্ড বাইরণ্ (English Poet—Lord Byron) মধ্য যুগের ইটালীর পতন স্মরণ করিয়া মধুরে মধুর মিশাইয়া গাহিয়াছেন ;—

> "Italia ! Oh Italia ! Thou who hast
> The fatal gift of beauty, which became
> Funeral dower of present woes and past ;—"

সেই "ইটালীয়া'রই কি ভারতের সহিত তুলনা শোভা পায় ? সেই তুষার-হিমানী-ম্লান-মুখী ইটালীয়ার সহিত, কি চির-কৌমুদী-হাস্য-ময়ী, ফুল্ল-কুসুমদাম-বিলাসিনী, নশ্বর-পল্লব-কেশ-শোভিনী মোহিনী ভারত ভূমির তুলনা সঙ্গত ? তাহা কখনই নয় !

'ইটালীয়া', চির-অমাবস্যা, চির-কুহা-তিমিরাবগুণ্ঠনবতী। অসতী কুলটার ন্যায় চিরকালই সঙ্কোচ-শালিনী ! কিন্তু ভারতবিলাসিনী, চির-কালই কুমারীর কোমল কমনীয়তায়, সরলতায়, মধুরতায়, শৈশব যৌবন-সঙ্গমের প্রফুল্লতায় কবিচিত্তহারিণী, সরল-কটাক্ষ-সঞ্চারিণী !! তাঁহার ললিত-লাবণ্য, গলিত-হাস্য-ধারা, শারদ-শশীর ন্যায় ঢল ঢল,—সে সৌন্দর্য্য, সে সৌকুমার্য্য অতি আশ্চর্য্য ; তাহার কি কোন তুলনা আছে ?

কবিবর স্কট্ ক্যালেডনিয়া সম্বন্ধে গাহিয়াছেন ;—

> "Oh ! Caledonia, sweet and wild
> Thou fit nurse for a poetic child."

আমরা বলি, সে কথা কবির অহঙ্কার। ভারতই "স্বভাবের শিশু" কবিগণের সেইরূপ ধাত্রী,—মধুর কল্পনা-বিলাসভূমি ! স্কটের সে কেবল শূন্য কুম্ভের মত দম্ভমাত্র ! ভারতের সংবাদ রাখিলে তিনি ওরূপ লিখিতে নিশ্চয়ই লজ্জিত হইতেন !

এই ভারত-বর্ষের সমস্ত উত্তর সীমা বেড়িয়া পৃথিবীর অত্যুচ্চ পর্ব্বত-মালা হিমালয় বিরাজ করে,—অন্যূন দুই শত মাইল-ব্যাপী। এই শৈল-শ্রেণী পৃথিবীর মধ্যে সর্ব্বাপেক্ষা বৃহৎ। ইহার শৃঙ্গ সকল অসংখ্য এবং উত্তুঙ্গ, আকাশ-চুম্বিত। তাহাদিগকে দূর হইতে দেখিলে বোধ হয়, যেন অভ্রভেদ করিয়া দণ্ডায়মান। কোন কোনটী আবার চির-তুষার-মণ্ডিত, এবং যখন প্রভাত-ভানু-রশ্মি বা ঊষারাগরঞ্জিত হয়, তখন বোধ হয়, যেন নব-কাদম্বিনী-বিলসিত, নানাবর্ণ-ভাতি-চমকিত মনোহর ইন্দ্রচাপ গঞ্জিত করিয়া, নয়ন ঝলসিত করিতে থাকে! মনঃপ্রাণ মোহিত করিয়া ফেলে!! সে দৃশ্য কি অপূর্ব্ব,—কি চমৎকার কবিকল্পনা-বিলাস-স্থান! সহস্র-স্ফটিক-স্তম্ভে যেন সহস্র অগ্নি-শিখাজাল প্রতিবিম্বিত হইয়া দূর হইতে ঝল্ ঝল্ ঝিকিমিকি করিতেছে,—যেন যমুনার স্বচ্ছ বারিরাশিতে অস্তগামী-প্রায় সূর্য্যের রশ্মিখেলা,—চক্ চক্ ঝক্ ঝক্ মৃদু বাতান্দোলিত প্রভাজালের লীলা-নর্ত্তন, বিলাস-কীর্ত্তন;—সে এক অপূর্ব্ব দৃশ্যই বটে!!

কবিবর মাইকেল মধুসূদন দত্ত, কল্পনা-বিলাসে মদমত্তপ্রায় হইয়া "তিলোত্তমা-সম্ভব" কাব্যের আদিতে যে হিমালয়ের ধবলাগিরি শৃঙ্গের-বর্ণনা দিয়াছেন, তাহা অতি মনোহর; অল্প কথায় সেরূপ ভাব-সম্পাদিনী বর্ণনা, অতি অল্প কবিরই লেখনি হইতে প্রসূত হইয়াছে। উহা পার্ব্বত্য-প্রাকৃতিক-সৌন্দর্য্য-বর্ণন-চিত্রের পরাকাষ্ঠা,—কবিত্ব, মাধুর্য্য-রসের খনি,—বঙ্গীয় কবি শিরোমণির অপূর্ব্ব কল্পনা সম্পদের জলন্ত নিদর্শন! আমরা তাহা উদ্ধৃত না করিয়া পারিলাম না। তাহা এইরূপ;—

"ধবল নামেতে গিরি হিমাদ্রির শিরে
অভ্রভেদী দেব-আত্মা ভীম দরশন;
সতত ধবলাকৃতি, অচল অটল;

যেন ঊর্দ্ধ-বাহু সদা শুভ্রবেশধারী
নিমগ্ন তপঃসাগরে ব্যোম্-কেশ শূলী
যোগী-কুলধ্যেয় যোগী। * * ”

এই হিমালয় হইতেই গঙ্গা, সিন্ধু, ব্রহ্মপুত্র প্রভৃতি নদনদীর উৎপত্তি। তাহারা নানাদেশ, জনপদ, প্রান্তর, বনভূমির উপর দিয়া প্রবাহিত হইতে হইতে অবশেষে সাগরে মিলিত হইয়াছে।

যে সমস্ত দেশের বা জনপদের উপর দিয়া এই সমস্ত নদীর গতি, সে সমস্ত ভূভাগ নানাশস্য ভাণ্ডার। সেরূপ ধনধান্য পরিপূর্ণ স্থান জগতের অন্য কোথাও দৃষ্টিগোচর হয় না। ভারতের ধন, ধান্য, মণি মুক্তা রত্ন প্রভৃতি ঐশ্বর্য্যের তুলনা এককালে কোন দেশেই ছিল না। কিন্তু ভারতের সে দিন, সে কাল গতপ্রায়। ভারত এখন রিক্ত-মণিমুক্তা ভাণ্ডার, তাঁহার দুর্দ্দশায় এখন পাষাণও গলিয়া যায়! যে ভারতভূমি এককালে কুসুম-কুণ্ডলা, কাম-কলাবতীর ন্যায় সৌন্দর্য্য-শালিনী ছিল, এখন তাহাতে নিত্য শ্মশান-বিভীষিকা, নিত্য দুর্ভিক্ষরাক্ষসের পৈশাচিক উন্মত্ত তাণ্ডব। ভারতের সে কাল এখন কোথায়? প্রতি বৎসরে দুর্ভিক্ষ, মহামারিতে নগরের পর নগর, গ্রামের পর গ্রাম উৎসন্ন দিতেছে,—‘হা অন্ন’ ‘হা অন্ন’ করিয়া চতুর্দ্দিকে হাহাকার! শতকরা অশীতিজন অন্নের কাঙ্গাল,—জাঙ্গাল, রাস্তা বাঁধিয়া, মজুরি করিয়া কোনরূপে কায়ক্লেশে দিনপাত করে। ইহা অপেক্ষা শোচনীয় পরিণাম আর কি হইতে পারে!! এই বঙ্গদেশেই পরপর তিন বৎসর দেখিতেছি, দুর্ভিক্ষ কিছুতেই ছাড়া নাই। “অন্ন বিনা অন্নদার শুখায়েছে আঁত”—ভারতের দশা এখন তাই হইয়াছে! পেটে ভাত, গেটেসোণা পূর্ব্বে ধনা, মনা, যত্ন, মাধু প্রতি ইতর শ্রেণীর লোকেরও ছিল। কিন্তু এখন ধনীদিগেরও অন্নকষ্ট ছাড়ায় না। সাধারণ দরিদ্র-

দিগের, কৃষকগণের অবস্থার কথা ত বলিবারই নয়। কেহ দিনান্তে এক উপোসে একবার ভাত খায়, কেহ মাত্র নদীর জলে যোগেযাগে জলযোগ করে, কাহারও বা অতি কষ্টে দুইবেলা আধপেটা শাকান্ন ভোগ! ইহা ভিন্ন বঙ্গদেশে 'ম্যালেরিয়া', 'কলেরা' প্রভৃতি রোগ ত লাগিয়াই আছে। দেশের লোকের চেহারায় সে রক্তাধিক্যের টল টল লাবণ্যভাব নাই,—বোধ হয় যেন, অনেকেই গোর বা শ্মশান হইতে কেবল উঠিয়া আসিতেছে,—বর্ণ ফিকে, গাত্র অস্থিচর্ম্মসার, গণ্ডস্থল পাণ্ডুর, চক্ষু কোটর প্রবিষ্ট,—অন্ত্রদেশ প্রকট,—এক এক জনের এক বিকট পৈশাচিক মূর্ত্তি! তাহাদের উৎসাহ নাই, স্ফূর্ত্তি নাই, উদ্যম নাই, অধ্যবসায় নাই। যেন জীবন্তে কেন সকলে মরাভাবে পড়ে আছে! যে সমস্ত বাড়ীতে পূর্ব্বে নভঃস্পর্শী অট্টালিকামালা, দূর হইতে দর্শকের দৃষ্টি আকর্ষণ করিত, সে সব কালের পরিবর্ত্তনে ভূমিসাৎ হইয়াছে,—চারিদিকে গভীর বন, মানুষ জন মানবের কোন সাড়া নাই, দিবসেও অমাবস্যার গাঢ় অন্ধকার,—অতি নির্জ্জন, অতি ভীষণ, দিবসেও সে স্থানে যাতায়াত করিতে গাত্র শিহরিয়া উঠে, বুকের মধ্যে দুরু দুরু করে, গা ছম্ ছম্, প্রাণ খুন্ খাম্ প্রভৃতি নানা আতঙ্ক ভাবের উদয় হয়। সত্য সত্যই বঙ্গদেশের অনেক পল্লী জনপদের এইরূপই অবস্থা! এ অবস্থা কি ইংরেজ গভর্ণমেণ্টের দোষে হইয়াছে? তাহা নয়। এখন আর বৃষ্টির সময় বৃষ্টি, রৌদ্রের সময় রৌদ্র পূর্ব্বের ন্যায় হয় না। প্রকৃতির এইরূপ বিরূপ ভাবে, সময়োচিত রৌদ্র বৃষ্টির অভাবে ফসল ভালরূপ জন্মায় না। কৃষকের দুর্দ্দশা আর তবে ঘুচিবে কিসে? শুদ্ধ কৃষকসম্প্রদায় কেন, অন্যান্য সকলেরও এ অবস্থায় দুর্দ্দশা মোচনের আশা কি? তাহাতে আবার অধিকাংশ ব্যবসায়-জীবি নানা কারণে বাণিজ্য ছাড়িয়া হাল খামার

করিতে আরম্ভ করিয়াছে। তাঁতি, গাতি করিয়া, অন্ন বিনা মারা পড়িবার উপক্রম। মুসলমান তন্তুবায়, জোলা, ছেলে পোলা লইয়া মহাব্যস্ত। কাপড়ের ব্যবসায় উঠিয়া গিয়া তাহারা ক্ষেত খামারে মন দিয়াছে। কিন্তু তাহাতে কুলায় কিসে? সকলেই এক কৃষি কার্য্যের উপর নির্ভর করে। ইহাতে ফসলের জমিরও অভাব, আবার তাহার উপর প্রতি বৎসর অজন্মা। এই সমস্ত কারণে ভারতের দুর্দ্দশা পদে পদে। বিদেশীয় বণিকেরা ভারতের অনেক ব্যবসায়ই হাত করিয়া বসিয়াছেন। ভারতবাসী, তাঁহাদের সহিত প্রতিযোগীতায় নিতান্ত পরাঙ্মুখ। তবে আর তাহাদের দুঃখ ছাড়ায় কিসে?

হিন্দুদিগের মধ্যে যাঁহারা স্বদেশ-সেবক বলিয়া পরিচিত, তাঁহারা অনেকেই নিতান্ত কৃত-বিদ্য, সুপণ্ডিত, বহু-প্রজ্ঞ এবং দূরদর্শী। তাঁহারা আউল, বাউল কি ক্ষেপার চেলা নহেন। তাঁহারা নিতান্ত ধীর-বুদ্ধি, স্থির-মতি, বিবেক, শান্ত-দান্ত-স্বভাব। তাঁহাদের এরূপ ইচ্ছা নয় যে, অকারণে হৈচৈ করিয়া স্বদেশ মধ্যে একটা অরাজকতা, হুলস্থুল কাণ্ড বাধাইয়া, রাজ্য লণ্ডভণ্ড খণ্ড বিখণ্ড এবং ব্রহ্মাণ্ড কম্পিত করেন। তাঁহারা যে সে কল্পনা স্বপ্নেও মনে স্থান দিবেন, এমন আমাদের ধারণা হয় না, ইংরেজের রাজত্ব অত্যন্ত বদ্ধমুল, হিমালয়ের মত অভেদ্য, অটল। সে কিছু নড়-চড় খুঁটির উপর অস্থায়ী একটা ছাউনী নয় যে, হঠাৎ টলমল করিয়া ভূমিসাৎ হয়। কিম্বা সে কিছু 'ব্যাঙ্গের ছাতা'ও নয় যে, নিতান্ত তাহাতে টিপির ভর সহিবে না।

ইহা ভিন্ন অন্ন-খেকো, ভৃঙ্গীর ডেকো বাঙ্গালী হিন্দু, এমন ছন্ন-মতি হইয়াছেন কি যে, তাঁহারা ভীমরুলের বাসায় ঢেলা ছুড়িবেন? সে কি ছেলেখেলা নয়? তাঁহারা কি "না উঠিতেই এক কাঁদি" অমনি নিজের

বল, নিজের ওজন না বুঝিয়া, 'বেড়া নেড়ে গৃহস্থের মন বুঝিবেন?' বাঙ্গালী এমন ছোমরা চোমরা হন নাই,—যদি হইবারও আশা থাকে, তবে সেকাল এত দূরবর্ত্তী যে. কোন ব্যক্তি তাহা কল্পনায় এখনও স্থান দিতে পারেন না যে, তাঁহারা না বুঝিয়া, অগ্রপশ্চাৎ বিবেচনা না করিয়া, অমনি অকূল বিপদ সাগরে ঝাঁপ দিবেন এবং স্বজাতীয়দিগের অস্তিত্ব লোপের হেতু হইবেন! আমরা সেরূপ ভাবিতে পারি না যে, তাঁহারা সময় না আসিতে "ছেঁড়া চেটায়ে শুয়ে লক্ষ টাকার স্বপ্ন" দেখিবেন এবং মনে মনে রাজ-রাজ্যকল্পনা করিয়া পাত্র মিত্র উজীর নাজীর হইবার বাসনা পোষণ করিবেন। হিন্দু শিক্ষিত ব্যক্তিবর্গ এমন 'বাওয়া-ভিঙ্গের বচ্চো' নয় যে. চানা খাইতে শিখিয়াই অমনি ফুরুক ফারুক স্বর্গে উড়িবার কামনা করিবেন। তবে সম্প্রতি দুই একজন দুগ্ধ-পোষ্য, বাঙ্গালীর কু-পোষ্য, ক্ষেপার-শিষ্য হবিষ্যান্ন খাইয়া নৈমেষারণ্যে যাইবার জন্য কিছু ব্যস্ত হইয়া পড়ায়. দুই একটা অপকর্ম্ম, স্বধর্ম্ম-বিরুদ্ধ ব্যাপারে লিপ্ত হইয়া খানিকটা হুলস্থুল তোলপাড় বাধাইয়া হিন্দু সমাজের মুখ হাসাইয়াছেন। সে সব নিতান্ত ছেলেমানুষের দল বলিয়াই তাঁহাদের ওরূপ কুমতি ঘটিয়াছে। তজ্জন্যও হিন্দু স্বদেশসেবক সম্প্রদায়ের নেতৃ-পক্ষ নিশ্চয়ই নিতান্ত লজ্জিত ও মর্ম্মাহত হইয়াছেন। আমাদের বিশ্বাস এইরূপই সরল এবং ইহা ভিন্ন অন্য কোনরূপ আমাদের বুদ্ধিতে আসে না।

এইরূপ যাঁহাদের তোলপাড়ের প্রবৃত্তি, ভবিষ্যৎ বিবেচনায় নিবৃত্তি নাই, তাঁহারা সমাজের নিতান্তই বুকের শেল, চক্ষুশূল। তাঁহারা অমূলক স্বপ্ন প্রমাদেই ভোর,—তাঁহারা অঘোরপন্থী দলের পাণ্ডা এবং তেফেল-বুদ্ধি ছেলে ছোকরা মানুষ! এরূপ না বলিয়া আমরা তাঁহাদিগকে

আর কি বলিব ? ইংরেজের রাজত্বে আমরা বেশ সুখে আছি। অসুখী কিসে ?—দেশে শান্তি আছে,—অরাজকতা নাই ; কোনরূপ দস্যুতস্করের উপদ্রব নাই,—নিরাতঙ্কে আমরা অঙ্কে শিশু, বুকে স্বর্ণ-মুদ্রা-থলে লইয়া অবাধে মনের সাধে হিমালয় হইতে দূর কুমারিকা পর্য্যন্ত যাইতে পারি। ইংরেজ রাজত্বের শাসন গুণে কোন 'rogue' কি 'ruffian'—who goes there? বলিয়া Challange করিতেও সাহসী হয় না! ধন্য ইংরেজের শাসন কৌশল, ধন্য তাঁহাদের বাহুবল ! ভারতে বিনা গোলে এক ঘাটে বাঘে ছাগে জল পান করিতেছে,—কিন্তু সাধ্য কি দুর্ব্বলকে সবলে ভ্রূকুটি ভীম-কটাক্ষে কম্পিত, শিহরিত করে ? আক্রমণ ত দূরের কথা! এমন সুখ, এমন শান্তি কি ভারতে কখনও ছিল ? রাম-রাজ্যেও এরূপ সর্ব্বত্রব্যাপি শান্তি ছিল কি না, কে বলিতে পারে ? সে সুদূর অতীতের কাহিনী, তাহার কোন ইতিহাস নাই, কিম্বদন্তীমাত্র। অবন্তীনগরের পণ্ডিতের ছাত্রদিগের দ্বারা প্রচারিত জন-শ্রুতি বই আর কি ? তাই বলি, হিন্দু বাঙ্গালী, ইংরেজ রাজত্বের কোন দোষ, অরাজকতা, শাসন-বিভ্রাটের দোহাই দিয়া যে, সেরূপ কোন অকাণ্ড করিবেন, ইহা আমাদের বিশ্বাসাতীত। তবে তাঁহারা স্বদেশী-আন্দোলনের মূল ব্রত গ্রহণ করিয়াছেন, স্বদেশী শিল্প বাণিজ্যের উন্নতি। দেশের যেরূপ অবস্থা, খাদ্যশস্যাদি যেরূপ অগ্নি-মূল্য, কোনই কিছু সস্তা নয়, তাহাতে শিল্পবাণিজ্যের উন্নতি না হইলে দেশের মঙ্গল কিসে ? মঙ্গলা, বিশে ছিল তাঁতি,—দিশেহারা হয়ে তারা গাতি ক'রে অধঃপাতে গেল। নইমদ্দী জোলা, তাঁতের খেটে ঠেলিয়া দুই পয়সা করিয়া পোলাপান পালিবে, সে যোটি নাই ! ম্যাঞ্চেষ্টারের ফষ্টার কোম্পানার কাপড়ের আমদানিতে আর এখন তাহার জামদানি 'তহবন' শাড়ী বিকোয় না। তাহার হাঁড়ি তাই এক প্রকার সিকেয়-তোলাই

হইয়াছিল। তারপর সে উপায় না দেখিয়া হাল থামার, ক্ষেত খোলায় মন দিল। যদি তাতেই বা দুই বেলা কোনরূপে তার পোলা-পালার সংস্থান হয়। কিন্তু কই তাও ত হয় না! সম্বৎসর বৈশাখের খরা, জ্যৈষ্ঠের গুমট, আষাঢ়ের ঝরা, শ্রাবণের ধারা মাথায় বহিয়া সে দুই চারি বিঘা জমি যোগেযাগে চাষ করিল, কিন্তু পরমেশ্বর এমনই কিছু বিরূপ, কিরূপ বিরূপ হইয়াছেন যে, তাহার জমিগুলিতে ধান ফলিল না, ফলিল শ্যামা ঘাসের দানা। তা ত মানুষে খাইতে মানা, সে পাখ-পাখালীর আহার!!

তবে তাঁতি, জোলা কি এখন হাতে খোলা করিয়া এদেশ ছাড়িয়া ম্যাডাগাস্কারে যাইবে? ম্যাডাগাস্কার যাইতে হইলেও ত গাড়ীভাড়া, ষ্টীমার ভাড়া দরকার? সে কোথা হইতে সে মাশুল যোগাড় করে? শুদ্ধ জোলা, তাঁতি কেন, দেশের সমস্ত অন্যান্য ব্যবসায়ী, শিল্পী প্রভৃতি সকল সম্প্রদায়েরই এইরূপ দুর্দ্দশা ঘটিতে আরম্ভ করিয়াছে। এই সকল দেখিয়া শুনিয়া হিন্দু শিক্ষিত লোকেরা, মনে শোক পাইয়া অনেক দিন হইতেই স্বদেশী শিল্পবাণিজ্য প্রভৃতির দিকে সুদৃষ্টি করিতে আরম্ভ করিয়াছেন। শুদ্ধ যে "বঙ্গব্যবচ্ছেদ" পরে এ একটা হুজুকমাত্র হইয়াছে, একথা যেন কেহ মনে না করেন। ভূদেববাবু, "সামাজিক প্রবন্ধে", রাজকৃষ্ণ বাবু "বাঙ্গালার ইতিহাসে" স্বদেশী শিল্পবাণিজ্যের অবনতির কথা অনেক আক্ষেপের সহিত আলোচনা করিয়াছেন। ইহা ভিন্ন 'বঙ্গবাসী' পত্রিকায় বহুকাল পূর্ব্ব হইতে এ বিষয়ের নিমিঝিমি টুম্‌টাম আন্দোলন হইয়া আসিতেছিল। কিন্তু মোহ-জড়তার আবেশে, এ দেশের লোকের তাহাতে কোন সাড়া বা তত চৈতন্য হয় নাই। হঠাৎ কোন কারণে একযোগে সকলের সে দিকে লক্ষ্য পড়িয়া গেল। সেই কারণ, "বঙ্গ-

ব্যবচ্ছেদ"। লোকে যেন হঠাৎ বহুকাল পরে কাল-নিদ্রা ভঙ্গে, যুগ-যুগান্তব্যাপী মোহাবেশ, ঘোর অবসানে, এক প্রাণে এক তানে সে দিকে প্রাণ ঢালিয়া দিল,—সেই হইতে স্বদেশী-আন্দোলনের সূত্রপাত। তাহাতে যেন শালের কোঁড়া, হঠাৎ মাটি ফুঁড়িয়া বাহির হইয়া বিশ হাত উপরে উঠিল,—বীজটী কিন্তু বহু দিন মাটীতে পোঁতা ছিল, কোন অঙ্কুর গজায় নাই, তেমন কেহ অনুমানও করিতে পারেন নাই। প্রকৃতির নিয়মে অল্পে অল্পে অলক্ষিতে তাহাতে রসের সঞ্চার হইয়া হঠাৎ অঙ্কুর জন্মিল, হঠাৎ বাড়িয়া লোকের বিস্ময় উৎপাদন করিল, পরমেশ্বরের লীলাই এইরূপ! তাঁহার অনন্ত কৌশল, মানুষের বুদ্ধির অগম্য! সামান্য অশ্বত্থের কণা-প্রমাণ, সরিষা পরিমাণ বীজ হইতে, বড় বড় বৃক্ষের উৎপত্তি যে লীলাময়ের কৌশল, এই স্বদেশী আন্দোলনও তাঁহারই অচিন্ত্য কৌশলের ফল।

হিন্দুগণ শিক্ষাবলে দেশের বিষয় ভাবিতে, চিন্তা করিতে শিক্ষা পাইয়াছেন। মুসলমানের মধ্যে সেরূপ লোকের নিতান্ত অভাব। যাঁহারা আছেন, তাঁহারা আত্ম-চিন্তাপরায়ণ, কিন্তু পরের ভাবনা ভাবিতে মোহ-প্রাপ্ত হন। সে সব না খাইয়া বন্যার জলে ভাসিয়া গেলেও তাহাতে তাঁহাদের কোন ক্ষতিবৃদ্ধি নাই, নিজের গোস্তরুটির সংস্থান হইলেই যথেষ্ট হইল।

পরের কষ্টে তাঁহাদের আসে যায় কি? দুনিয়ার গাফেলিতে হাবেলি (অন্দর মহলে) মাঝে পড়িয়া থাকাই তাঁহাদের অভ্যাস এবং তাহাতেই যাহা কিছু মনের সুখ! পরের দুঃখ দেখিতে তাঁহাদের মাথা ব্যথা জন্মিবে কিসে? নিজের সঙ্কীর্ণ বাস্তু, বাটীর গণ্ডী মধ্যে সুখ, দুঃখ, শোক, তাপ, আরাম, ব্যায়াম, বিলাস ব্যসন, আমোদ প্রমোদ প্রভৃতি

ব্যাপারেই তাঁহাদের চিন্তা পর্য্যবসিত। সে সীমার বাহিরে তাঁহাদের চিন্তা-রাজ্যের কোনরূপ বিস্তৃত নাই। তাঁহারা হানিফ গাজির লড়াই, সোণাভানের কুস্তী, লাইলী মজনুর দোস্তী, ফরহাদ কাঠুরে কি ভিস্তীর মজাদার কাহিনী, তাকিয়া ঠেস দিয়া, পান চিবাইতে চিবাইতে, তামাকু সেবন করিতে করিতে, বিবীজানের সহিত খোস গল্প গুজবে অল্প অল্প করিয়া ভোগ করেন;—সেই তাঁহাদের একমাত্র পরমার্থ,—অন্যরূপ অর্থ-চিন্তা কি দুনিয়ার ভাবনা তাঁহাদের বড় একটা কিছু নাই। হয়ত কাহারও চৌদ্দ পুরুষে, বাপ ঠাকুরদাদার আমলের তালুক মেলেক আয়মা জোৎ কিছু আছে, তিনি তাহাই লইয়াই সন্তুষ্ট। কখন রুষ্ট হইয়া তাহা বন্ধক কি হস্তান্তরিত করিতেছেন, কখন বিবীজানের প্রাণ লবেজান করিয়া তাহার প্রাণের অধিক প্রিয় অলঙ্কারাদি গোপনে আত্মসাৎ করিয়া তাহা খালাস করিতেছেন,—কখনও বা ঢাকিশুদ্ধ বিসর্জ্জন,—বিবীর গহনা, তালুক মেলেক একদম হজম করিয়া, তছকি গলে দুনিয়ার ফকির হইয়া বাহির হইতেছেন। এইত দশা, মুসলমান ঘরাণা পীরপীরাণা দস্তগীরদিগের,—সে যে কি কাণ্ড তাহা বলিয়া আর ফল নাই!! পুত্র সন্তানদিগের শিক্ষার প্রতি লক্ষ্য নাই; কেবল পূর্ব্ব-কালীন পুরুষ পোস্তানের মর্য্যাদার গুমরে বক্ষ বিস্তার করিয়া গোঁফে তা দিয়া বেড়ান সার,—অন্তরে সারপদার্থ কিছুই নাই, বাহিরে বিস্তর ঠাট, বিস্তর নাট, রঙ্গের হাট, এলাহীর বাজার!! হায় অধঃপতিত মুসলমান সমাজের উচ্চস্তরে ইহার অধিক আর কিছুই দেখিবার নাই। কিঞ্চিৎ উৎসাহ স্ফূর্ত্তি যদিও আছে, কিন্তু সে কেবল আত্ম-কলহে। চাচা ভাতিজায় (খুল্লতাত ভ্রাতষ্পুত্র) বিষয় লইয়া মারামারি কাটাকাটি,—বিষয় আশয় ত ছটাক পোয়া, কিন্তু তার জন্য ভাতিজা (ভ্রাতষ্পুত্র)ই

প্রাণ দেয়, কি চাচারই জান যায়! উঠান, ছাঁচ, খামারবাড়ী এই হইল রঙ্গভূমি, রণস্থলী, সেইখানেই যাহা কিছু পৌরুষ, বিক্রম প্রকাশ!!

মুসলমানের মধ্যে যাঁহারা এ কালের শিক্ষিত, তাঁহাদেরও সে বিষয়ে তেমন কোন লক্ষ্য নাই। কেহ চাকুরীর জন্য ব্যস্ত, কেহ রোগে অস্তগতপ্রায়, কেহ আরাম আয়েসই কিছু অধিক ভাল বাসেন। কখন কখন, যদি কচিৎ বাটীর বাহির হন, তবে সে হাওয়া খাইতে, কি বড় অধিক, সাহেব মহলে সেলাম ঠুকিতে। সাহেবেরা আর কিছু মুসলমানের করুন বা না করুন, হিন্দু অপেক্ষা মুসলমানের সহিত তাঁহাদের মিশিবার প্রবৃত্তিটা বেশই দেখা যায়। তবে তাহারও কারণ আছে। সে কারণ, ধর্ম্ম সম্বন্ধে দুই জাতির তত বৈষম্য নাই, উভয় সম্প্রদায়ই একেশ্বরবাদী। অন্য কারণে, উভয় জাতিই মুর্গীমাংস মটন চপ-প্রিয় এবং বিলাসিতায়ও একই প্রকার। ইহা ছাড়া পোষাক পরিচ্ছদে, আচার ব্যবহারেও অনেকটা সাদৃশ্য আছে।

যাহা হউক, স্বদেশী আন্দোলনের ফলে যে, মুসলমান সম্প্রদায়ের উপকার আছে, একথা আমরা মুক্তকণ্ঠে বলিব। আজি প্রায় চারি বৎসর হইল, স্বদেশী আন্দোলনের সূত্রপাত হইয়াছে। আমাদের যে অঞ্চলে বাস, সে অঞ্চলে অনেক মুসলমান বস্ত্র-ব্যবসায়ী সম্প্রদায় আছে। স্বদেশী আন্দোলনের সূত্রপাত হইবার পূর্ব্বে তাহাদের যেরূপ অবস্থা হইয়াছিল, সেকথা বলিবার নয়। এক প্রকার তাহারা সোতের সেউলী মত বন্যার জলে ভাসিয়া যাইবারই উপক্রম হইয়াছিল। সে অবস্থা অতি শোচনীয়ই বটে! লোকে কথায় বলে আকালের আগে মরে জোলা! সে কথাটা মিথ্যা নয়। দুর্ভিক্ষ ত প্রতি বৎসরে বঙ্গদেশে লাগ্নিয়াই আছে, তাহা কোন্ বৎসর ছাড়া? কিন্তু শুভক্ষণেই স্বদেশী

আন্দোলন আরম্ভ হইয়াছিল! সেই সুযোগে এই চারি বৎসরের মধ্যে জোলাদের হাড়ে মাস, গায়ে বাতাস লাগিতে পারিয়াছে। তাহা না হইলে অনেকের হাড়ে এতদিন ঘাস গজাইয়া যাইত! এই অন্দোলনের পূর্ব্বে জোলার কাপড় ব্যবহার করিত কয়জন? যদি করিত, সে নিম্ন-শ্রেণীর মুসলমান সম্প্রদায়। কিন্তু ইদানীং এমন বিলাসিতার স্রোত খর বহিতে আরম্ভ করিয়াছিল যে, অনেক কৃষিজীবী গৃহস্থের বউ, ঝিও আবদার আরম্ভ করিয়াছিল, বিলেতী কাপড় না হইলে দেশী কাপড়ে তাহাদের গায়ে কাটা ফোঁটে, মোটেই তাহাদের সোয়াস্তী থাকে না, কাপড় পরা ত নয়, সে কেবল দারুণ মড়া মিন্‌সেদের শাস্তি দিবার ইচ্ছা!!

জোলাদের এই প্রকারে হাতে খোলা হইবারই উপক্রম হইয়াছিল। কিন্তু সে কুবাতাস একটু ফিরিয়া গিয়াছে। সে তাহাদের চৌদ্দ পুরুষের ভাগ্য। এখন তাহারা বেশ সূক্ষ্ম ধুতি শাড়ীও প্রস্তুত করিতে শিখিয়াছে, ব্যবসায়ে বেশ দু'পয়সা উপায়ও হইতেছে। পূর্ব্বে তাহাদের অনেকের পেটটী ছিল, সারঙ্গের খোল। কিন্তু এখন তাহাতে ষোড়শোপচারে রুই মাছের কোল, কাতলা মাছের ঝোল পড়িয়া বেশ মানান সই পূরিয়া উঠিয়াছে এবং ঠিক সুডৌল নিটিন মৃদঙ্গের খোলের আকার ধারণ করিয়াছে। এখন কি করিয়া বলি, মুসলমানের কোন উপকার নাই? যদি তাহা বলি, তবে সে সত্যের অপলাপ মাত্র।

আমরা পূর্ব্বে আমাদের পরিচিত নইমদ্দী জোলার কথা বলিয়াছি, সেই নইমদ্দীকে আমরা পূর্ব্বেও দেখিয়াছি, এখনও দেখিয়া থাকি। সে মাঝে মাঝে গেঁটে পানের পুটলী, এক হাতে থেলো হুকো, অন্য হাতে টাকার থলি করিয়া হাটে আসে। তাহার ঠাটটী যে বেশ ফিরিয়াছে, ইহা আকার প্রকার ভাবভঙ্গীতে বেশই বুঝা যায়। শুনি নাকি, এই

দুর্ম্মূল্য কড়ি পানের বছরেও তাহার রোজ পানের খরচ, তিন পণ সাড়ে পাঁচ গণ্ডা। ইহাতে বোধ হয় যে, সে বেশ আণ্ডাবাচ্চা গুঁড়োগাড়া লইয়া দুধে ভাতে সুখেই আছে। পূর্ব্বে রোগ ছাড়াইত না, অন্ন চিন্তায় নিতান্ত অবসন্ন থাকিত, এখন সে ভাব আর নাই। তাহার মুখে সদা-সর্ব্বদা হাসি এখন লাগিয়াই থাকে। এই বুড়োবয়সেও তাহার নবীন নব্য যুবার স্ফূর্ত্তি দেখা দিতেছে। শুনিলাম, সে আবার আশি বছুরে এক খাড়ি নেকা করিয়া বাড়ীতে আনিয়াছে, এবং তাহাকে নাকি নিজের 'ডিজাইন' মত,—পোড়া কপাল আমাদের যে শাড়ীর নাম মনে থাকে না,—'নীলম্বরী', 'বাগবাহারী', "ইলিশমারা", "ফুলেরঝারি" ছাই ভস্ম নামের কি এক শাড়ী তৈয়ার করিয়া দিয়াছে!! সে বিবীর নাকি খুব খুবী বাহির হইয়াছে। তিনি এখন আর অন্দরের বাহির হন না। হন্দর হন্দর দাসা বান্দী সদাসর্ব্বদা তাঁহার হুজুরে হাজির থাকে এবং নাকে বেশর, কাণে দুল, খোপায় ফুল, পায়ে পদ্ম, কটিতে কিঙ্কিণী, চাকে ঝিম-কিনী, তিনি নাকি সেইভাবে অন্দর মহলের চত্তরে ঝামুর ঝুমুর নূপুর পায়ে চারুগতিশালিনী সাজারুর মত এঘর ওঘর পায়চারি করিয়া বেড়ান!! বিশ্বস্তসূত্রে ইহাও জানিয়াছি, আগামী বৎসরে নইমদ্দী একমাত্র পুত্র, ছয় বছুরে খোকার জন্য, এক তিন বছুরে ঘুরঘুরে মেয়ের সন্ধান করিয়া-ছেন। খুব ধূমধামে সাদি আঞ্জাম করিবার জন্য এখন হইতেই তাহার সরঞ্জান যোগাড় হইতেছে। দশ গণ্ডা ঘটক, ঘটকালিতে নিযুক্ত হইয়াছে। তাহারা পাত্রীর বাপের বাড়ীতে গিয়া নইমদ্দীকে বোলে-চালে আকাশে তুলিয়া, হরদম পাগড়ী হেলাইয়া, মাথা দোলাইয়া, হাত নাড়িয়া, ডাক ছাড়িয়া, মিনিটে মিনিটে দশ গণ্ডা প্রাণ-ঠাণ্ডা কথা আওড়াইতেছে!

তবে কি বলিব, স্বদেশী আন্দোলনে মুসলমানের কোন উপকার নাই? মুসলমান বলিতে কি জোলা সম্প্রদায় মুসলমান নয়? তারাও ত নামাজ পড়ে, রোজা রাখে, দাড়ি কামায় না, হজ্জ করে, জাকাত দেয়, ফাকাকসি, রোজা উপবাস করে; ইদ উৎসবেও উৎসাহ আছে। তারা কি মুসলমান নয়? ঢোলা-পায়জামা, টোপরে মত আমামা, এবলাছ পোষাক; এ সব কি তারা ব্যবহার করে না? আমরা জানি, বরং এই সম্প্রদায়ের মধ্যেই অনেক দিন্-দার, পরহেজ্গার, মোমেন্, তরিকী-চাল-চলা, লাশরিক্ বলা, তছবিখানা জপা, হাজী গাজী আছেন। বরং অন্য সম্প্রদায়ের অপেক্ষা এই সম্প্রদায়েই ধার্ম্মিক, শাস্ত্র-বিধি-পরায়ণ, সাত্ত্বিক মুসলমানের সংখ্যা অধিক।

এই সমস্ত বিবেচনায় আমাদের ধারণা জন্মিয়াছে, স্বদেশী আন্দোলন, হিন্দু মুসলমান উভয় সম্প্রদায়েরই উপকার জন্য। হিন্দুগণ যদি মুসল-মানের কথা সাক্ষাৎ সম্বন্ধে নাও ভাবেন, তাহা হইলেও তাঁহাদের কৃত এই স্বদেশী আন্দোলনে পরোক্ষে মুসলমান-সম্প্রদায়ের উপকার প্রত্যাশা আছে। 'বাণিজ্যে বসতে লক্ষ্মী':—এ কথাটা ভারতের লোকের অজানা নয়। ভারতে এককালে বাণিজ্যের বেশই উন্নতি ছিল। কিন্তু পাশ্চাত্য ব্যবসায়ী সম্প্রদায়, অনেক কল কৌশলে ভারততলের অনেক ব্যবসায় এক চেটিয়া করিয়া সে সমুদয় লুপ্ত করিয়া দিবার উপক্রম করিয়াছেন। পাশ্চাত্যবাসীরা বাণিজ্যকেই অর্থোপার্জ্জনের প্রধান সাধন বলিয়া জানেন। তাঁহারা ব্যবসায়ে তাই বেশ উন্নতিও করিয়াছেন।

এই ভারতে পূর্ব্বে বস্ত্রশিল্পের খুবই উন্নতি ছিল। কিন্তু কালে সে দিন সেকাল এক প্রকার লোপ পাইয়াছে। ঢাকাই মসলিন্, কাশ্মিরী শাল, গালিচা দুলিচা, ভারতেরই জিনিষ। এখন আর জর্ম্মণী রেশমী

পশমী বস্ত্রের আমদানিতে ঢাকাই মস্‌লিন, কাশ্মিরী শাল বনাতের আদর নাই। সে সকলের আদরের দিন চলিয়া গিয়াছে। ভারতবাসী এখন সে সকল আর মূল্যবান জ্ঞান করেন না। কিন্তু এককালে পাশ্চাত্য ভূভাগেও বিলাসী ধনী-পরিবারে সে সকলের অত্যন্ত আদর ছিল। কালের এমনই মহাত্ম্য যে, ঘাট এখন অঘাট, অঘাট ঘাট হইয়া পড়িয়াছে। ভারতের শিল্প লুপ্তপ্রায়, ভারতের ভাস্কর্য্য, স্থাপত্য বিদ্যার সেরূপ আর উন্নতি নাই। এই সমস্ত কারণে শিক্ষিত হিন্দু সম্প্রদায়, নানা দেশের উন্নতি,—উদ্যম, অধ্যবসায়, প্রভৃতি পুরুষাকারের সুফল দেখিয়া ভারতের লুপ্তপ্রায় শিল্প বাণিজ্যের উন্নতির জন্য এই স্বদেশী আন্দোলনের সূত্রপাত করিয়াছেন।

আর একটী কথা, চিরকাল পৃথিবীতে কোন জাতিরই উন্নতি, সুখ-সমৃদ্ধি, ঐশ্বর্য্য, গৌরব সমানভাবে থাকে না, প্রকৃতির সেরূপ নিয়ম নয়। অদৃষ্টচক্রের আবর্ত্তন অতি আশ্চর্য্য। কখন কাহারও উন্নতি, কখন কাহারও অবনতি হয়, সেকথা মানুষের পূর্ব্বে স্থির করিবার অধিকার নাই। তাহা অন্তর্যামীরই অধিকারভুক্ত,—তাহা তাঁহারই রক্ষিত, অন্যে অবিতরিত একমাত্র সর্ব্বশক্তিমত্তার নিদর্শন।

ইংরেজ জাতি, আমাদের দেশের বর্ত্তমান রাজা। রাজ-রাজ্য, রাজপাট, ঐশ্বর্য্য বীর্য্য প্রভৃতি ঠাট, কখন কাহারও চিরকাল সমভাবে থাকে না। যে ইংরেজ জাতি আজি সমগ্র পৃথিবীর রাজা, তাঁহাদের অবস্থা শতাব্দী মধ্যে কিরূপ পরিবর্ত্তিত হইতে পারে, তাহা পরমেশ্বর,—যিনি অন্তর্য্যামী, ভূত ভবিষ্যৎদর্শী, তিনিই জানেন। নিশ্চয়ই এখনকার অবস্থার পরিবর্ত্তন হইতে পারে, হয় ইহা অপেক্ষা উন্নতি, না হয় কিছু অধোগতি, কেননা কোন পরিবর্ত্তন ঘটিবেই ঘটিবে। অবস্থা চিরকাল

একই ভাবে স্থায়ী হয় না। হয়ত সহস্র বর্ষের মধ্যে এমন হইতে পারে, ভারতের সাম্রাজ্য ইংরেজ জাতির হস্ত-স্খলিত, অধিকার-বিচ্যুত। পরমেশ্বর না করেন, তেমন হয়। আমরা তাঁহাদের স্থায়িত্বই কায়মনোঃপ্রাণে কামনা করি।

আমরা ইংরেজ-রাজ্যে কি অসুখে আছি যে, তাহার লোপ কামনা করিব? যদি কোন অসুখ, অসুবিধা আমরা ভোগ করি, সে অধীনতারই ফল। অধীনতা, যে জাতিরই অধীন হউক,—সে স্বজাতিরই কি,—বিজাতিরই বা কি,—স্বধর্ম্মীর কি, বিধর্ম্মীরই বা কি, অধীনতা চিরকালই অধীনতা। তাহাতে স্বাধীনতার সুখ, স্বেচ্ছাচারিতার আনন্দ আশা করা বিড়ম্বনা। সে কেবল ইংরেজ জাতির অধীন অধীনতার দোষ নয়। তবে কথা এই, অধীনতার দোষে যদি আমরা শিল্প বাণিজ্য ভুলিয়া গিয়া সমস্ত বিষয় ব্যাপারে পরের মুখাপেক্ষী হই, তবেই তাহার দোষ। কিন্তু ইংরেজ জাতি সাক্ষাৎ সম্বন্ধে শিল্প বাণিজ্যের কোন বাধা বিঘ্ন জন্মান না। তবে দোষ এই যে, তাঁহারা নিজের দেশের বাণিজ্যাদির উন্নতির জন্য বড়ই ব্যস্ত। সেইজন্য অন্য দেশীয়দিগের প্রতি যেন সে বিষয়ে তাঁহাদের সহানুভূতির অভাব, এমনই আপাততঃ বোধ হয়। এমন কি, অন্য দেশীয়দিগের বাণিজ্য ব্যবসায় শিল্পকারুকার্য্য প্রভৃতির অস্তগতি ঘটিবার উপক্রম হইলেও সেদিকে যেন তাঁহাদের তেমন লক্ষ্য নাই বলিয়াই বোধ হয়। তাঁহাদের ব্যবসায়ী সম্প্রদায় নিজেদের উন্নতি লইয়াই ব্যস্ত, অন্য জাতির তাহাতে কি ক্ষতি বৃদ্ধি হয়, না হয়, সে বিষয় তাঁহারা তেমন আমলে আনেন না। বাস্তবিক যদি যুগযুগান্ত পরেও অদৃষ্টচক্রের আবর্ত্তনে ইংরেজকে এ দেশের মায়া ত্যাগ করিয়া যাইতে হয় এবং তাঁহাদের অধীন অধীনতার ফলে ভারতবাসী শিল্প বাণিজ্য একেবারে

ভুলিয়া গিয়া ইংলণ্ডের 'ষ্টৌন্‌এজ' ভাব প্রাপ্ত হয়, তবে তাঁহাদের দশা কি হইবে, এ কথাটা একবার ভাবিয়া দেখা উচিত।

একজন বঙ্গীয় কবি সেই দশাটার অতি সুন্দর চিত্র আঁকিয়াছেন। তাঁহার কোন এক প্রসিদ্ধ গীতিতে সে ভাবটা জীবন্ত, ফুটন্ত। তাঁহার সেই গানটীর অংশবিশেষ এইরূপ:—

"তাঁতি কর্ম্মকার, করে হাহাকার,
সূতা জাঁতা টেনে অন্ন মিলা ভার,—
দেশী বস্ত্র অস্ত্র বিকায় নাকো আর,
হলো দেশের কি দুর্দ্দিন।
আজ যদি এ রাজ্য ছাড়ে তুঙ্গরাজ,
কলের বসন বিনা কিসে রবে লাজ।
ধর্ব্বে কি লোক তবে দিগম্বরের সাজ,—
বাকল টেনা ডোর কপীন।
ছুঁই সূতো পর্য্যন্ত আসে তুঙ্গ হতে
দীয়াশলাই কাটি, তাও আসে পোতে,
প্রদীপটী জ্বালিতে, খেতে, শুতে, যেতে,
কিছুতেই লোক নয় স্বাধীন॥" (মনোমোহন বসু)

সত্য বলিতে কি, জগতে পরমুখাপেক্ষার ন্যায় বিড়ম্বনা দ্বিতীয় নাই। পৃথিবীতে, সংসারে, যদি আহার, বিহার শয়ন, ভোজন ব্যাপারে প্রত্যেক বিষয়েই পরের মুখ তাকাইতে হয়, তবে তার অধিক অধীনতা আর কি? এই কারণে নানা দিক চিন্তা করিয়া হিন্দু বিজ্ঞ, দূরদর্শী, শিক্ষিত এ দেশীয় নেতাগণ, ভারতের ভাবী মঙ্গলের জন্য এই স্বদেশী আন্দোলনের প্রতিষ্ঠা করিয়াছেন। ইহাতে যে কেবল হিন্দুরই উন্নতি হয়, অন্য

কাহারও নয়, সেই সমস্ত উদার-চেতা মহাত্মাদিগের উদ্দেশ্য সেরূপ নয়। তাঁহাদের স্বভাবে সেরূপ জঘন্য সংকীর্ণতা অসম্ভব।

মুসলমান জাতি একবার জেদ করিয়া ইংরেজের ভাষা শিখিতে বিরক্তি প্রকাশ করিয়া যতদূর শিক্ষাক্ষেত্রে অধোগতি প্রাপ্ত হইবার, হইয়াছেন। এবার যদি তাঁহারা এ ক্ষেত্রেও সেইরূপ পিছাইয়া পড়েন, তবে কিছুতেই তাঁহাদের উন্নতির আশা কোনকালেই নাই। "যাবচ্চন্দ্র দিবাকরৌ", 'যাবৎ গঙ্গা মহীতলে"—তাঁহারা আর ভারত তলে কোন-কালে মাথা জাগাইয়া উঠিতে পারিবেন না। তাই বলি, হিন্দুগণ মুসলমান-দিগের প্রতিবেশী। তাঁহাদের যদি উন্নতি হয়, তবে আমাদের তাহাতে অসুখ কি? বরং সে সুখের কথা। লোকে বলে,—"পাড়া পড়শীর হ'ক ভাত, কুড়ায়ে খাব এঁটো পাত"। কথাটা বড়ই সত্য। যদি পাড়া-পড়শী সুখে থাকে, তবে দীন দুঃখী কাঙ্গাল অন্য গ্রামবাসীর তাহাতেও অনেক সুখ আছে। এমন পাষণ্ড-হৃদয় লোক হিন্দুর মধ্যে নাই যে, তাঁহারা হাঁক ছাড়িলে, হাত পাতিলে কাঙ্গাল দরিদ্র দুঃখীকে প্রত্যাখ্যান করিবেন, কি আশায় নিরাশ করিয়া শূন্য হস্তে বিদায় দিবেন। এ দেশের হিন্দুদিগের অবস্থা, মুসলমান সাধারণদিগের অবস্থা অপেক্ষা সচ্ছল। তাঁহারা অনেক সময়ে মুসলমান পাড়া প্রতিবেশীকে, অর্থ দিয়া, ধান্য দিয়া কি অন্য যেরূপেই হউক, যথেষ্ট সাহায্য করিয়া থাকেন। এরূপ সাহায্য কোথায় না হয়? তবে হিন্দুর উন্নতিতে মুসলমানের লাভের আশা ভিন্ন ক্ষতি কি? তাঁহারা যাহা জাতীয় উন্নতি বলিয়া মনে করেন, তাহাতেই বা মুসলমান বাধা দিবেন কেন? সকলেই আপনার ভাল আপনি ভাল বুঝে। যাহার যাহাতে ভাল হয়, সে তাহা করুক, অন্যের তাহাতে মাথা ব্যথা কেন?

আমরা তাঁহাদের এরূপ ব্যবহারের কারণ বুঝিতে পারি না। তবে সমস্ত জেলার মুসলমানেরা (সাধারণ সম্প্রদায়) হিন্দুর সহিত এ বিষয়ে অসদ্ব্যবহার করেন নাই, ইহাই সুখের বিষয়।

সাধারণ মুসলমানদিগের যদি স্বদেশী আন্দোলনে কোন ফল আছে বলিয়া ধারণা না হয়, তবে তাঁহারা তাহা হইতে তফাৎ থাকিতে পারেন। কিন্তু হিন্দুদিগের সম্বন্ধে সে বিষয়ে বাধা দিবার কোন্ কারণ আছে? আমরা সেরূপ কোন কারণ দেখি না, বরং সে কেবল প্রতিবেশীর সহিত অকারণ বিবাদের প্রবৃত্তি! এরূপ প্রবৃত্তি নিতান্ত অন্যায়, ধর্ম্মবিরুদ্ধ, এবং প্রতিবেশীর অনুচিত অনুষ্ঠান। আমরা মুসলমান সাধারণকে সেরূপ ব্যবহার হইতে নিবৃত্ত হইবার জন্য অনুরোধ করি। বরং প্রতি-বেশী হিন্দুগণের সহিত বিনা গোলে তাহাতে যোগ দিতে পারিলে ভবি-ষ্যতে মঙ্গলের আশা আছে। অনেক মুসলমানই অশিক্ষিত, শতকরা দুইজনও তাহাদের মধ্যে শিক্ষিত নামের যোগ্য কি না সন্দেহ। প্রায় সকলেই নিরক্ষর। এরূপ অবস্থায় তাঁহাদের শিক্ষাস্থল ও ভবিষ্যৎ চিন্তা থাকিতে পারে না। তাঁহারা বর্ত্তমান লইয়াই চিন্তিত,—সেই গণ্ডির মধ্যেই মাত্র তাহাদের চিন্তার সঙ্কীর্ণ অধিকার। সেই সীমার বাহিরে চিন্তা-শক্তি ধাবিত করিবার ক্ষমতাও তেমন তাহাদের নাই। সেটা শিক্ষা-সহজাত। অশিক্ষিতের পক্ষে পৃথিবীর অতীতকালের সন্ধান গ্রহণ করা ত অসম্ভব আছেই, এমন কি বর্ত্তমানেও সে সন্ধানে তাহাদের প্রবৃত্তি আছে বলিয়া বিশ্বাস হয় না। কয়জন অশিক্ষিত লোক দেশের সংবাদ রাখেন? কয়জনই বা পৃথিবীর অন্যান্য দেশের সন্ধান লইতে ব্যগ্র হইয়া থাকেন? বরং সে সব কথা হইলে তাহারা ভ্রূকুটি করিয়া হাসিয়া উড়াইয়া দেন,—ভাবভঙ্গিতে বোধ হয় না যে, তাহারা সে সব

কিছু বুঝিতে পারে বা বুঝিবার ক্ষমতা আছে। হিন্দুগণ অধিকাংশ শিক্ষিত, তাঁহারা সমাজের মঙ্গল অমঙ্গলের প্রতি দৃষ্টি রাখেন। ভবিষ্যৎ চিন্তা বলিয়া যে পদার্থটী, তাহা তাঁহাদেরই আছে। অধিকাংশ অর্থাৎ পনর আনা মুসলমানের তাহা নাই,—তাঁহারা দিন-কাণা-পাখী, কেবল দুনিয়ার ফাঁকিতে পড়িয়া স্ত্রী পুত্র পরিবারের বর্ত্তমান সুখ দুঃখ লইয়াই ব্যস্ত। কিন্তু তাহাতেই বা তাঁহাদের কি পসার? দেখিয়া শুনিয়া দিন-পাত না করিতে জানিলে সুখের আশা বিড়ম্বনা। শুদ্ধ হাল ঠেলিয়া পাল টানাইয়া রৌদ্র বৃষ্টি শীত আতপ শরীরে সহাইতে পারিলেই কিছু বড়মানুষ হওয়া যায় না। পাগলা কানাই যে গাহিয়াছে, 'কে ও ভিম্‌রে বীর, কে ও ঘরে বসে তের' সেকথা সাধারণ মুসলমান অনেকেই জানেন। কিন্তু জানিলেও তাহার মর্ম্ম গ্রহণ করিতে কয়জন পারিয়াছেন। রোজগারের ফন্দী জানিলে ঘরে বসিয়া পায়ে বুট লাগাইয়া বান্দী দাসী খাটাইয়া নয়কুল ছয়কুল উদ্ধার করা যায়। কিন্তু তাহা না জানিলে কাদা ঘাটিয়া হাল ঠেলিলেই বা ফল কি? আর গাড়ী হাকিয়া ভুক্তি চড়িয়া পরের গোলামী করিলেই বা কি লাভের আশা? দিন মজুরি মজুমারি করিয়াই ত অনেক মুসলমানের দিন গোজরাণ জলযোগে চলে!! এই ত মুসলমানের অবস্থা! এ অবস্থার ব্যবস্থা আছে কি? ব্যবস্থা আছে,—সে শিক্ষা, দীক্ষা, শিল্প বাণিজ্যের প্রতি মনোযোগ।

যে সমস্ত বাঙ্গালী শিক্ষিত স্বদেশ-সেবক মহাত্মা স্বদেশী আন্দোলনে প্রাণ মন ধন যৌবন সমর্পণ করিয়া নানা প্রকার লাঞ্ছনা গঞ্জনা ভোগ করিতেছেন, তাঁহারা কি নিজেদের অন্নচিন্তায় চিন্তিত? না তাঁহাদের কোন অভাব আছে? পরমেশ্বরের আশীর্ব্বাদে তাঁহাদের এক একজনের গৃহে (হিন্দুর কথায়) লক্ষ্মী চিরবাঁধা, ঘোড়াশালে ঘোড়া, হাতীশালে

ষোড়শ হলকাহাত্তী, পাইক পেয়াদা নায়েব গোমস্তা কারকুন লোক, জন, চেলা চোপদার, মোসাহেব, পাত্র মিত্র, দাস দাসী, আহুত, অনাহূত, রবাহূত প্রভৃতি তাঁহাদের কিসের অভাব? তাঁহারা নিজের চিন্তায় চিন্তিত নন। কেবল পরের চিন্তা ঘাড়ে করিয়াই আছেন। তাঁহারা ইচ্ছা করিলে উইল্‌সনের 'গ্রেট ইষ্টার্ণ হোষ্টেলে' তেলে ঝোলে ইলিশ মাছের কোলে মুর্গী মটন চপ্‌ ক্যাটলেট্‌ প্রভৃতি ষোড়শোপচারে নিতান্ত আয়েসের সহিত অপূর্ব্ব খানা খাইয়া স্বচ্ছন্দে চলিয়া যাইতে পারেন। জমিদারী, তালুক, মেলেক, গাতি, জাতি, মান, মর্য্যাদা কিছুরই তাঁহাদের অভাব নাই। অথচ তাঁহারা কিসের জন্য এত খাটিতেছেন? সে কেবল স্বদেশী হতভগ্য লম্বা শরীর ঢেঙ্গা স্থূলবুদ্ধি সাধারণ লোকের অবস্থার উন্নতির জন্য বই অন্য কিছু নিজ স্বার্থ উদ্ধারের জন্য নয়। তাঁহাদের দশা হইয়াছে,—"ঢেকি পড়ে এক গায়, মাথা ব্যথা অন্যত্তর"।

ভ্রান্তমনা বাঙ্গালী, মোহাবেশে এতদিন বিভোর ছিল। প্রকৃত উন্নতি কিসে হয়, চিন্তা করিতে জানিত না। ইংরেজজাতির শিক্ষাগুণে শুভসংশ্রবফলে তাঁহাদের বহু যুগ যুগান্ত পরে শিল্প বাণিজ্যের উন্নতি বিষয়ক চৈতন্য জন্মিতে পারিয়াছে। ইহা বরং ইংরেজ জাতির পক্ষে গৌরবেরই বিষয়। তাহাতে তাঁহারা দম্ভ করিতে পারেন, "আমাদের শাসনগুণে, পাশ্চাত্য শিক্ষার সাম্যবাদ শিক্ষাফলে বাঙ্গালী আজি মুখে 'উন্নতি উন্নতি' রব তুলিয়াছে।" ইংরেজ জাতিই বা কেন তজ্জন্য বাঙ্গালীর প্রতি অসন্তুষ্ট হইবেন?

তবে কথা এই, আমাদের মতে ইংরেজ রাজপুরুষদিগের সহিত যাহাতে সংঘর্ষ উপস্থিত না হয়, আমরা সেইরূপ সতর্ক হইয়া কার্য্য করিব। রাজভক্তি, এ দেশীয়দিগের পক্ষে অতি প্রাচীনকাল হইতে এক

মাত্র গৌরবের বিষয়। রাজা কি রাজপুরুষগণের বিরক্তিভাজন হওয়া বাঙ্গালী হিন্দুদিগের পক্ষে গৌরবের লঘুতাজনক। মেকলে (Macaulay) প্রভৃতি নিতান্ত এ দেশীয় গুণ-বিরুদ্ধ-বাদী ইংরেজ কৃতিবিদ্য ব্যক্তিগণও বাঙ্গালী জাতিকে 'Loyal' অর্থাৎ রাজভক্ত বলিয়া মুক্তকণ্ঠে প্রশংসা করিয়াছেন। আমাদের অনুরোধ,বাঙ্গালী হিন্দুগণ সেই প্রতিষ্ঠা, সেই গৌরব নিজেদের দোষে না হারাইয়া বসেন। জাতীয় গৌরব হানির ন্যায় 'pervading calamity' আর কিছুই থাকিতে পারে না। হিন্দু-গণ সে বিষয়ে সতর্ক হইবেনা। যদি আমাদের এ দেশবাসী হিন্দু মুসলমান সাধারণের রাজ রাজ্য-শাসন সংক্রান্ত বিষয়ে কোন ন্যার্য্য অধিকার থাকে এবং আমরা এতদিনে শিক্ষা দীক্ষা অন্যগুণে তাহার যোগ্য বলিয়া বিবেচিত হই, তাহা হইলে সহৃদয় ইংরেজ গভর্ণমেণ্ট আমাদিগকে কোনক্রমেই সে ন্যায্য অধিকার হইতে বঞ্চিত করিবেন না। ইংরেজ জাতির শাসননীতি জগতে অতি উদার বলিয়াই প্রসিদ্ধ। সে গৌরবের লাঘব পক্ষে তাঁহারা কোন অন্যায় অনুষ্ঠান করিবেন না, ইহাই আমাদের দৃঢ় বিশ্বাস, ধ্রুব ধারণা। কিন্তু সেই অভাব, অভিযোগ, অসন্তোষ, অনুযোগ হিন্দু মুসলমানে একযোগে যত দিন না করিবেন, তত দিন তাহাতে তাঁহারা কান দিতে বাধ্য নন। শাসিতদিগের এক পক্ষ যদি অভিযোগ অসন্তোষের চীৎকারে আকাশ তুমুল করেন, তাহা হইলেও কোন ফল হইবে না। অন্যপক্ষ সেরূপ আভাস না দিলে, প্রজা সাধারণের পক্ষে তাহা যে সেরূপ, এমন কোন উপলব্ধি রাজপুরুষদিগের জন্মিতে পারে না এবং পারাও সম্ভব নয়। রাজ্য-সংক্রান্ত-অধিকার—সঙ্কোচ-অপরাধে, আমাদের বিবেচনায়, ইংরেজ-গভর্ণমেণ্ট কোন অপরাধী নন।

# ষষ্ঠ পরিচ্ছেদ

## উপসংহার।

এই পুস্তকের উপসংহারে আমাদের আরও কিঞ্চিৎ বক্তব্য আছে। সেই বক্তব্য অতি প্রয়োজনীয় এবং তাহা কোন বিশেষ সম্প্রদায়ের পক্ষে নয় বরং উভয় পক্ষেরই। প্রথমতঃ আমরা নিজ সম্প্রদায়েরই তৎঘটিত কথা আলোচনা করিব। সত্য বটে, আমরা স্বদেশী শিল্প বাণিজ্যের পক্ষপাতী। কিন্তু তাই বলিয়া আমাদের এরূপ ইচ্ছা নয় বা আমরা সেরূপ পরামর্শদাতা নহি যে, সেই উপলক্ষে ইংরেজ গভর্ণমেণ্টের সহিত বিবাদ করিতে হইবে। অবশ্য যেরূপ কাল পড়িয়াছে এবং আমরা পূর্ব্বে তাহার যেরূপ আভাস দিয়াছি, তাহাতে শিল্প-বাণিজ্যের উন্নতি হওয়া ভারতবাসীর পক্ষে অশেষ মঙ্গল-জনক। কিন্তু সাবধান, আমরা সেরূপ মঙ্গল কামনায় অন্য কোন গুরুতর অমঙ্গল টানিয়া না আনি। যদি মুসলমানদিগের পক্ষে একান্তই সেরূপ কোন অনুষ্ঠান কর্ত্তব্যের মধ্যে গণ্য হয়, তাহা হইলে তাহা এরূপ করণীয় নয় যে, কোনরূপ গোলযোগ ঘটিতে পারে। বিশেষতঃ ভারত-গভর্ণমেণ্টের সহিত সদ্ভাব রাখিয়াই তাহা অনুষ্ঠেয়। যে কোনরূপ গোলযোগ বা হুজুকে কখন কোন কার্য্য হয় না। তবে ফলের মধ্যে দশ জনের গঞ্জনা-ভাগী হওয়া মাত্র। বিশেষতঃ তাহাতে কেবল অনর্থক মানহানি, সময়ের অপব্যয়, অর্থের অযথা ব্যবহার। এরূপ হুজুকের পক্ষপাতী হওয়া দূরে থাকুক, আমরা তাহার সম্পূর্ণ বিরুদ্ধ-বাদী।

সদাশয় ইংরেজ-রাজ, এ দেশীয় মুসলমানদিগের প্রতি যথেষ্ট অনুগ্রহ প্রদর্শন করিয়া থাকেন। এ দেশীয় ইংরেজ রাজপুরুষগণ, অধঃ-পতিত মুসলমান সমাজের উন্নতি পক্ষে যত্ন চেষ্টার ক্রটি করেন না। তবে কথা এই, মুসলমান সমাজে কালের চক্রে নিতান্ত জড়তা ও অবসাদের ঘোর প্রাদুর্ভাব। সে অবসাদ সহজে ঘুচিবার নয় এবং চৈতন্যের উদ্রেক হইতেও এখনও বহুকাল বিলম্ব। তবে তাঁহারা যাহা করিয়াছেন ও করিয়া থাকেন, তাহা যথেষ্টই বলিতে হইবে। তাঁহাদের সেরূপ চেষ্টা ও যত্ন না থাকিলে, অবশ্যই অধঃপতিত মুসলমান সমাজকে ত্বরিত বেগে এত দিনে অবনতির চরমে পৌছিতে হইত। আমরা যাহাতে কোনরূপে সেই অনুগ্রহ হইতে বঞ্চিত না হই, সেদিকে আমাদের তীক্ষ্ণদৃষ্টি রাখিয়া চলা নিতান্ত কর্ত্তব্য। একে আমরা সব হারাইরা পথের কাঙ্গাল হইয়া পড়িয়াছি। তাহাতে আবার যদি রাজপুরুষগণের কোপ দৃষ্টিতে পতিত হই, তাহা হইলে আমাদের আর দুর্গতির সীমা থাকিবে না। যে শিক্ষা জাতীয় উন্নতির একমাত্র কারণ, তৎপক্ষে মুসলমানদিগের জন্য ইংরেজ গভর্ণমেণ্ট সাধ্যপক্ষে যথেষ্টই করিয়াছেন এবং করিতেছেন। শিক্ষা সম্বন্ধে দরিদ্র অধঃপতিত মুসলমান সমাজের জন্য সহৃদয় গভর্ণমেণ্ট অনেক সহায়তা করিয়া থাকেন।

আমরা বিশ্বস্ত-সূত্রে জানি, ইংরেজ জাতির উন্নতির মূল কারণ শিল্প বাণিজ্যের প্রসার। তাঁহারা বর্ত্তমান শতাব্দীতে সভ্যজগতের শীর্ষ-স্থানীয়। তাঁহাদের সহিত কি জ্ঞান-বিজ্ঞানালোকে, কি বিলাস সমৃদ্ধিতে, অন্য কোন জাতিই তুলনীয় নয়। তাঁহারা যে উন্নতির প্রধান হেতু বাণিজ্যের বিরুদ্ধে, কথনও দণ্ডায়মান হইবেন, আমাদের এরূপ ধারণা আদৌ নাই। বরং তাঁহারা তাহার নিতান্তই পক্ষপাতী। তবে কথার

মধ্যে কথা, তাঁহারা তৎপক্ষে কোন অশান্তি বা গোলযোগের সূচনা দেখিলে অবশ্যই তাহার প্রতিরোধ চেষ্টায় উদ্যোগী হইবেন, ইহা কখনই অন্যায় বা ন্যায়-বিগর্হিত নয়। এমন কি, যে লর্ড কুর্জ্জন বঙ্গব্যবচ্ছেদ-কর্ত্তা বলিয়া অনেকের নিকট অপরাধী হইয়াছেন, তিনিও ভারতের নানা স্থানে শিল্প প্রদর্শনী স্থাপন করিয়া তৎপক্ষে ভারতবাসীদিগকে যথেষ্ট উৎসাহিত করিয়াছেন।

আমরা পূর্ব্বেই বলিয়াছি, শুদ্ধ হুজুক কি বাগাড়ম্বরে, কখনই কোন সিদ্ধিসাধন হয় না। যে কোন অনুষ্ঠানই হউক, তাহা অল্প বিস্তর সময়-সাপেক্ষ। কোন গুরুতর অনুষ্ঠানের ত কথাই নাই। ইংরেজীতে একটী সার-গর্ভ প্রবচন আছে,—"Rome was never built in a day."

অর্থাৎ মহানগরী রোম কখনও এক দিনে প্রতিষ্ঠিত হয় নাই। এক দিনে ফাঁপিয়া উঠিবার সংকল্পও অন্যায় এবং উহা বিড়ম্বনারই হেতু। কেননা, তাহাতে কোন সুফল না ফলিয়া বরং কুফলই উৎপাদন করে এবং গুরুতর অনিষ্টের মধ্যে অনিষ্ট এই হয় যে, অপরিণামদর্শিতার জন্য অন্যান্য জগৎ-বাসীর নিকট লজ্জিত হইতে হয়। এতদধিক বিড়ম্বনা, এতদধিক গঞ্জনা আর কি হইতে পারে? লোকের নিকট মুখ দেখান ভার হয় এবং অধোবদনে গা ঢাকা দিয়া লুকান ভিন্ন, লজ্জা নিবারণের অন্য কোন উপায় থাকে না!

হিন্দুদিগের মধ্যে যাঁহারা অপরিপক্ক-বুদ্ধি, বয়সে তরুণ, জ্ঞানে প্রবীণ, হিতাহিত বিবেচনায় নিতান্ত অপরিণামদর্শী. তাঁহারাই অগ্রপশ্চাৎ বিবেচনা না করিয়া শান্তিময়ী ভারত-ভূমিতে এক অভিনব অরাজকতা আনয়ন করিয়াছেন। এই সমস্ত লোকের মধ্যে অনেকেই বয়সে হাল্কা, নিতান্ত ছেলেমানুষের দল। তাহা না হইলে এরূপ ঘটনা কখনই হইতে পারিত

না। এরূপ করা তাঁহাদের পক্ষে নিতান্তই অন্যায় হইয়াছে। উদ্দেশ্যকে ধ্রুব-নক্ষত্রের ন্যায় ঠিক রাখিয়া, কোনরূপ হুজুকে 'হত্তোগজ' না করিয়া শনৈঃ শনৈঃ কর্ত্তব্যের পথে অগ্রসর হইতে পারিলে, আজ দেশে অশান্তি দেখা দিত না এবং ব্যাপার তিলে তাল হইয়া চরমে এতদূর কখনই গড়াইতে পারিত না। এই শুভ দিনে আজ এই ভারত বক্ষে কোন পক্ষেরই কোন আশঙ্কার সম্ভাবনা ছিল না। সব দিকই নির্গোলে চুকিয়া গিয়া, আজ অপূর্ব্ব বিভাষিকায় কাহারও ত্রস্ত বিত্রস্ত হইবার কোন কথা ছিল কি? না, সেরূপ হইবার কোনই কথা ছিল না। কতকগুলি দুগ্ধপোষ্য লোক 'বঙ্গব্যবচ্ছেদ'কে তথা কথিত 'স্বদেশী আন্দোলনে'র সূত্রপাত করিয়া, দেশে আজি এই মহা অরাজকতার দুর্দ্দিন আনয়ন করিয়াছেন। তাঁহাদিগকে আমরা নিন্দামন্দের ভাগী না করিয়া পারিলাম না।

এই কারণে ইংরেজ গভর্ণমেণ্টকেও নিতান্ত নানাদিকে নানা বিভ্রাটে পড়িতে হইয়াছে। দেশে বর্ত্তমানে একটা মহা দুঃসময়ই বটে! কতকগুলি অপরিণামদর্শীর হিতাহিত বিবেচনার অভাবেই, আজি এই দুর্দ্দিনে ভারতে স্বদেশী বিদেশী কাহারও মনে তিলার্দ্ধ পরিমাণও শান্তি নাই! শুদ্ধ যে ইংরেজদিগেরই আতঙ্ক, তাহা নয়। এ আতঙ্ক হইতে এ দেশীয় কাহারই বা অব্যাহতি কোথায়? তাই বলি, মুসলমান সম্প্রদায় শিল্প বাণিজ্যের কোন অনুষ্ঠান করিতে হইলে, এরূপ কুপ্রথায় তাহা না করেন। বাস্তবিক যদি এই 'স্বদেশী-আন্দোলন', বঙ্গব্যবচ্ছেদের সমসাময়িক না হইয়া অন্যরূপ হইত, তাহা হইলে আর সমগ্র দেশ-ব্যাপী এই অভিনব অশান্তির কোন্ কারণ থাকিত? আমাদের বিবেচনায়, তাহার কোনই সম্ভাবনা ছিল না। নিতান্ত সেই একমাত্র কারণেই, রাজনৈতিক

নানা অনর্থপাতও সঙ্গে সঙ্গে ঘটিতে পারিয়াছে। আমাদের ন্যায় মূর্খের মতেও বঙ্গব্যবচ্ছেদের সহিত সম্পর্ক রাখিয়া এই আন্দোলন করা নিতান্ত একটা মহা ভুল হইয়াছে।

We must not here hesitate to say that the so-called 'Swadeshi Movement' has been carried on a wrong line. Surely it might be safe, if it had no connection with the Partition of Bengal. Since the 'Move-ment' has been some-how or other identified with it, the leaders or authors of the Move-ment must have committed a mistake,—a mistake, which is a gross one, and which admits of no remedy, for which it is too late.

It is surely the concern of the Rulers, who should know, what measure or measures, would suit best the administration of justice in the province. The high responsibility in this respect rests with them, and as it is a political convention or expediency, the Ruler must not interfere with it. The Hindus of this country should do well to remember that for this reason and this alone, their Mahammedan brethren have no practical sympathy, which they would otherwise have expected of them. Truly, the Move-ment is a highly beneficial epoch in the history of our country, and a step, out of which both the communities might have reaped immense profit.

তাই বলি, একটী মহা ভুলই হইয়াছে। অন্যপক্ষে আমরা জানি, ইংরেজ গভর্ণমেণ্টের শাসনে কি উচ্চ, কি মহৎ, কি ক্ষুদ্র, কি ইতর, সর্ব্ব-শ্রেণীর সকল লোকেই নিরাতঙ্কে শান্তির ক্রোড়ে সাংসারযাত্রা নির্ব্বাহ

করিতে আছেন। এরূপ সুখশান্তি ভোগ, ভারতীয় প্রকৃতিপুঞ্জের ভাগ্যে কোন যুগেই ঘটে নাই, তা কি মুসলমান রাজত্বে, কি হিন্দু যুগে, কোন কালেই নয়। তবে আর ইংরেজের প্রতি ভারতবাসীর বিরাগের কোন্ কারণ?

Surely, the British rule in India is a blessing, the parallel of which has never fallen to the lot of Indian people either in ancient or in modern age. It is a blessing accessible to all classes of people, high or low, rich or poor, lords or peasant, gentry or laity. The mass of the people are in enjoyment of perfect peace and tranquility. Their rights, their possessions, their property are in entire security. Even the haughty sons of aristocracy would not dare dispute the rights of the rudest peasants. Justice is administered, equity is observed everywhere, without any distinction of caste, creed, and colour. The Western civilization, the fruits of which are equally reaped by all, is in wide diffusions in India, throughout its whole length and breadth. The strong hold it has taken in the minds of all people is not to be easily shaken off. On the other hand, education has made a rapid progress through all communities, and placed men on an equal footing. It has laid axe at the root of all distinction, either social or religious, spiritual or secular. The scientific inventions of the present age are daily adding to the comforts of life, which are equally shared by kings and peasants. Science in its present form is a thing peculiar to the Western World and is working miracles and wonders in every. phase

of life. In short, we have, under the British rule in India, a golden age, of which there is no record in the past annals of our country.

আমাদের স্মরণ হয়, এই পুস্তকের প্রথম পরিচ্ছেদে আমরা ইংরেজ ঐতিহাসিকগণের বিরুদ্ধে প্রসঙ্গক্রমে কিছু অপ্রীতিকর আলোচনা করিতে বাধ্য হইয়াছি। সত্য বটে, তাঁহাদের মধ্যে কেহ কেহ মুসলমান রাজত্বের শেষ যুগের ইতিহাস অনেকটাই কলঙ্কিত করিয়াছেন। আমরা তাহার সেরূপ প্রমাণও পাইয়াছি। কিন্তু তাই বলিয়া, ইংরেজ গভর্ণমেণ্টের বিরুদ্ধে আমাদের এখনও তেমন কোন অভিযোগ অনুযোগের কারণ হয় নাই। ইংরেজ রাজপুরুষদিগের ব্যবহারের কথা, আমরা পূর্ব্বেই আভাসে বলিয়াছি। ইংরেজ জাতির মুসলমানগণের প্রতি যদি কোন বিদ্বেষভাব থাকে, তাহা সম্পূর্ণ ধর্ম্মমূলাত্মক। তাহার সহিত অন্য কোন সম্বন্ধ নাই। ইংরেজেরা খ্রীষ্টান। খ্রীষ্টান ও মুসলমানদিগের মধ্যে ধর্ম্মসম্বন্ধে অবশ্য অনৈক্য রহিয়াছে।

The Hindu readers should try to understand something more in this connection. It is this. If the English and the Mahammedans have any difference, this difference is quite of a religious character. Every one knows, the English are Christians. Their Christianity and our 'Islam' are two forms of religion, which are in spirit and essence the one and same thing. The spirit of two faiths is purely monotheistic. They have not in them the least drug of impure idolatory,—both of them strictly enjoining the worship of one true God. We can safely say that true 'Christianity' and 'Islam' are as twin brothers.

They have both their source in one Supreme Being on high. The votaries of two faiths equally claim for their respective creed, a divine origin. The Bible of the Christians and the Holy Koran of the Mahammedans are two Scriptures revealed through a holy sipiritual medium. So far there is no difference. But, there is difference in one material thing, which we believe in firm faith, to be due to the gross and utter misconceptions of the Christian Sect. The Christians have, in certain respects, whims and caprices, which are not to be over-ruled by any reasoning, proofs or argument,. however strong and sweeping.

While the Mahammedans revere and declare Jesus, their Lord, as a true prophet, and make no doubt of his miraculous birth, the Christians, on the other hand, would not do equal justice to their prophet. As Mahammedans, our firm belief is, that Mahammad is the last prophet and the expounder of true Christianity. But the Christians, proof against all protests and exhortations, would not admit the founder of 'Islam' to such special honours on earth. They have a Mission, which is world wide, to proclaim Jesus as the true born son of the Almighty, which relation, we believe, Messiah never claimed for himself during his holy mission on earth. But strange it is, that Mahammed, who claim no such affinity with the Supreme Being, should not be admitted to the honour of a prophet by the Christians.

Whatever the differences may be, it has no political bearing on the administration of justice, which is con-

ducted on a line strictly constitutional. The constitutional policy of England is founded on a sound basis which has nothing to do with the difference of religion, caste, or any thing else. So far on this topic, the English government is a strict advocate of religious toleration, and the rulers never interfere with the religion of any sect or community under their control.

It is true, India has been, for the last few years, a scene of unprecedented trouble and horror. The political horizon of India is rather gloomy and over-cast with the clouds of disturbance. But, we hope, tranquility and order will be restored again in no time. Perfect peace will reign again in its bosom, and anarchy will no more vex the interior.

বিশেষতঃ ভারতীয় মুসলমানদিগের একটী বিশেষ বিবেচনার বিষয় আছে। সে বিষয়, তাহাদের পূর্ব্ব অবস্থা ও বর্ত্তমান অবস্থা। মুসলমান জাতি সর্ব্বত্রই পূর্ব্বাপেক্ষা নিতান্ত হীনাবস্থায় পতিত হইয়াছে। তাহাদের সে পূর্ব্ব গৌরব, পূর্ব্ব সমৃদ্ধি কিছুই আর নাই। এককালে মুসলমান জাতির ন্যায় উন্নতি-শীল-জাতি, জগতে দ্বিতীয় ছিল না। মুসলমানদিগের কি না ছিল? এই ভারতবর্ষেও তাহাদিগের কিছুর কমী ছিল না। এককালে এদেশে তাহাদের দোর্দ্দণ্ড প্রতাপ ছিল, তখন সমগ্র ভারতবর্ষ তাহাদের একচ্ছত্রাধীন। তাহাদের রাজ্য ছিল, ঐশ্বর্য্য ছিল, সুখ ছিল, সমৃদ্ধি ছিল, বিলাসিতার চরম ছিল। মোটের উপর, পৃথিবীতে মানুষে যাহা কিছু আকাঙ্ক্ষা করে, তাহার কোন কিছুরই অভাব ছিল না। সেই সুখের দিন, সেই সৌভাগ্যের যুগ, এখন আর নাই; তাহা

হইয়া বহিয়া শেষ হইয়া গিয়াছে। এমন কি, সেই পূর্ব্ব-গৌরব-সমৃদ্ধির স্মৃতি পর্য্যন্ত বিলুপ্ত হইবার উপক্রম। পৃথিবীর মধ্যে প্রাচীন, জগৎ-বিখ্যাত, সে 'অটোম্যান' রাজ্যের আর সে প্রভাব নাই। ভারতের মোগল-সাম্রাজ্য, যাহা তখনকার যুগে পৃথিবীর মধ্যে অতি বিস্তৃত, অতি সমৃদ্ধ, অতি অপূর্ব্ব বলিয়া পরিচিত ছিল, কালের চক্রে সে মোগল সাম্রাজ্যও নিঃশেষে ধ্বংসপ্রাপ্ত হইয়াছে। আর কিছু দিন পরে সে রাজ্যের নাম পর্য্যন্তও থাকিবে না। কিন্তু এই জাতীয় অবনতির কারণ কি? সে কারণ অন্য কিছু নয়, অদৃষ্টলিপি। আমরা মুসলমান জাতি। আমরা ঘোর অদৃষ্টবাদী। আমাদের বিশ্বাস, পরমেশ্বর, যিনি মঙ্গলময়, যিনি সর্ব্বনিয়ন্তা, যিনি ইচ্ছাময়, তাঁহার ইঙ্গিত ভিন্ন জগতের কোন ব্যাপারই হয় না। সেই লীলাময়ের ইচ্ছা ব্যতীত, বৃক্ষের পত্রটী পড়ে না, শাখাটী নড়ে না, অন্ধকারে শস্যের কণিকা-অঙ্কুরিত হয় না, বায়ুর মন্দমন্দ শ্বাস বয় না; এমন কি, মনুষ্যের চক্ষের পলক পর্য্যন্ত তাঁহারই ইচ্ছাধীন।

মানুষের নিজের কোনই ক্ষমতা নাই। মানুষ অদৃষ্টের দাস, নিয়তির ক্রীড়া-পুত্তলি, দুর্ব্বল ক্ষমতাহীন জীব। তাহার আবার কর্ত্তৃত্ব কি? তাই আমরা বলি, মুসলমান জাতি যে এ দেশীয় রাজ্য-ঐশ্বর্য্য-হারা হইয়া আজি পথের কাঙ্গাল হইয়াছে, তাহা সেই সর্ব্বনিয়ন্তারই ইঙ্গিতঘটিত। তাহার অন্য কোন কারণ নাই। সুতরাং যখন অদৃষ্ট টলিয়াছে, কপাল ভাঙ্গিয়াছে, সুখের বাতাস বিপরীত বহিয়াছে, তখন আর অকারণ বিবাদ বিসম্বাদ করিয়া সর্ব্বস্বান্ত হওয়া কেন? সর্ব্বস্বান্ত হইতে একে কিছু বাকী নাই। তাহাতে আবার আরও অবনতির দিকে অগ্রসর হইবার হেতু কি? মুসলমান জাতির ঘরে পরে কাহারও সহিত গোলযোগ করিবার

সময় নাই। রাজার সহিত বিবাদ করা ধর্ম্মবিরুদ্ধ। প্রতিবেশীর সহিত অসদ্ভাব বিষয়েও ধর্ম্মে কোনই বিধান নাই। আমরা হিন্দু কি ইংরেজ সকলের সহিতই সদ্ভাব ভিন্ন অসদ্ভাব করিব না। ইহাই মধ্যপথ, এবং এই পথই নিরাতঙ্ক, বিপদ-শূন্য। এপথে হাটিলে কিছুতেই মঙ্গল ভিন্ন অমঙ্গলের কোন আশঙ্কা নাই। যদি আমাদের কথার কিঞ্চিৎও সার থাকে, তবে মুসলমানমাত্রই আমাদের প্রস্তাবিত মধ্যপথের পথিক হইবেন। দেখিবেন, সুখে স্বচ্ছন্দে, বিনা গোলযোগে, সব দিক্ বজায় থাকিয়া, সাংসারিক জীবন অতি শান্তিময় হইয়া উঠিবে। দুঃখ, দারিদ্র্য, বিপদ, আপদ, কিছুই সংসারের ত্রিসীমানায় পদার্পণ করিতে পারিবে না। সকলের সহিত ঐক্যভাব যেমন সুখের, পৃথিবীতে তেমন সুখের আর কিছুই নাই। এই জীবন অতি নশ্বর,—এই আছে, এই নাই। ইহার জন্য কেন অকারণ মারামারি কাটাকাটি? পরিপাটী বিধিমতে শান্তিতে বাস করাই সর্ব্বথা বাঞ্ছনীয়। বিবাদ-প্রিয়তা, অতি সাংঘাতিক পদার্থ ইহাতে সংসারে সুখের আশা আদৌ নাই। দ্বেষ, হিংসা, অসূয়া, মাৎসর্য্য অতি জঘন্য মানব-প্রকৃতি। কুবৃত্তির অধীন হওয়া মানুষ নামের যোগ্য-জীবের কখনই উচিত নয়, হিন্দুর সহিত বিবাদ করা মুসলমানদিগের কর্ত্তব্য নয় এবং হিন্দুগণও তাহাদের সহিত, ন্যায় ও ধর্ম্মের অনুরোধে, বিবাদে প্রবৃত্ত হইতে পারেন না। উভয় সম্প্রদায়ই উভয়ের প্রতিবেশী। এ সম্বন্ধে প্রসঙ্গক্রমে পূর্ব্বে আমরা অনেক কথাই আলোচনা করিয়াছি। তাহার পুনরালোচোনার এখানে কোনই আবশ্যকতা নাই।

হিন্দু সম্প্রদায়ের প্রতি বিশেষভাবে আমাদের কিছু নিবেদন করিবার আছে। আমরা হিন্দুগণের আচার ব্যবহারে 'স্পর্শ-দোষ' ঘটিত বিষয়ই

অতি সাংঘাতিক, মারাত্মক বলিয়া বিবেচনা করি। এ কথায় অনেক হিন্দুই আমাদিগকে লক্ষ্য করিয়া উপহাস করিতে পারেন। সেই উপহাসের প্রতি আমরা ভ্রূক্ষেপ না করিয়া, সে সম্বন্ধে আমাদের অভিমতের বিষয় এখানে কিঞ্চিৎ আলোচনা করিতে ইচ্ছা রাখি। হিন্দুর 'স্পর্শদোষে' যে কতদূর মারাত্মক কুফল ফলিয়াছে ও ফলিতেছে, তাহা অনেকেই হয়ত ভাবিয়া দেখিতে অবসর পান নাই। ইহা যে শুদ্ধ আমাদের ব্যক্তিগত মত, এমন কেহ মনে করিবেন না। আমাদের মুসলমান সম্প্রদায়ের মধ্যেও যাঁহারা নিতান্ত বিজ্ঞ এবং বহুদর্শী, তাঁহারাও বলিয়া থাকেন, হিন্দুর সহিত মিলনের আশা বিড়ম্বনা। কেন সেরূপ বলিয়া থাকেন, তাহার অবশ্য একটা হেতুবাদ না আছে কি? অবশ্য প্রত্যেক কার্য্যের কারণ আছে। কারণ অভাবে কার্য্যোৎপত্তি হয় না। তবে কল্পনা রাজ্যের কাবাশ্রয় 'বিভাবনা'র সহিত প্রকৃত স্থূল জগতের সম্বন্ধ কিছুই নাই। তাহা থাকিলে, কারণ অভাবেও কার্য্য কল্পনা করা দুঃসাধ্য হইত না। সেই কারণ হিন্দুর "স্পর্শদোষ'। এই "স্পর্শ দোষ" বস্তুটি কি, আমরা বহু চেষ্টায়ও তাহার প্রকৃততত্ত্ব অনুসন্ধান করিতে পারিলাম না। প্রত্যেক সামাজিক, বৈষয়িক, রাজনৈতিক, আধ্যাত্মিক বিধি বিধানের কোনও না কোন যুক্তিবাদ আছে। যুক্তি ভিন্ন কার্য্য, কুসংস্কার মাত্র। কিন্তু এই 'স্পর্শদোষে'র তেমন কোন যুক্তি বা ভিত্তি আছে কিনা, তাহা আমাদের বুদ্ধি শক্তির অতীত বিষয় বলিয়াই বোধ হয়। কেননা, আমরা বহিরঙ্গে তাহার যেরূপ প্রভাব দেখিতে পাই, স্থূল দৃষ্টিতে তাহার কোন যুক্তির সন্ধান করিয়া উঠিতে পারি না। তবে যুক্তির মধ্যে যুক্তি, মুসলমানের প্রতি বিজাতীয় বিদ্বেষ। অথবা তাঁহারা কি মুসলমানদিগকে কদাচার, কুনীতিপরায়ণ, 'যবন' 'ম্লেচ্ছ' বলিয়াই মনে করেন?

তাঁহাদের সে ধারণা যে নিতান্ত অমূলক, নিতান্তই কুসংস্কার মাত্র, এ সম্বন্ধে আমরা পূর্ব্বে যথাযথ আলোচনা করিয়াছি। আমরা দেখিতে পাই, একই নদীতে একই পুষ্করিণীতে, একই জলাশয়ে ব্রাহ্মণ, শূদ্র, মুচি, বাগ্দী, তিলী, তাম্বূলী, ছুঁতার, কামার, কুমার প্রভৃতি হিন্দুর ছত্রিশ জাতি ও সেই সঙ্গে মুসলমানেরা স্নান করিয়া থাকে, সেই সমস্ত জলাশয়ের জল, কি হিন্দু, কি মুসলমান, সকলেই পানীয়রূপে ব্যবহার করিয়া থাকেন। জলাশয়ের জল, কোন অবস্থাতেই সম্পূর্ণ পবিত্র, নিতান্ত বিশুদ্ধ, দোষ-বর্জ্জিত হইতে পারে না, তাহাতে নানা অপবিত্রতা অল্লাধিক মিশ্রিত থাকিবেই থাকিবে। কিন্তু তাহাতে হিন্দুর বিধিমতে সে জলের তেমন দোষ ব্যাখ্যা নাই। কিন্তু সেই জল যখন সঙ্কীর্ণ-কলসী কিম্বা অন্য জল পাত্রে স্থান পায়, তখনই অন্য জাতির সংস্পর্শে তাহার নানা দোষ ব্যাখ্যা হইতে থাকে। এ কিরূপ ব্যবস্থা? এ ব্যবস্থার যুক্তি কি?

হিন্দুর কোন জল-পূর্ণ-কলসী মুসলমানের অপবিত্র গাত্র স্পর্শে কলুষিত হইলে, সেই পাত্রের পর্য্যন্ত বাটীর আস্তাকুঁড়ে কি অন্য গর্ত্তে সমাধি-প্রাপ্তির ব্যবস্থা পর্য্যন্ত হয় না কি? এ বিসর্জ্জন কেন? শুদ্ধ স্পর্শ-দোষে কোন পদার্থ এমন কলঙ্ক-দূষিত, অপবিত্র, অব্যবহার্য্য হইতে পারে, ইহা মুসলমান ও খ্রীষ্টানদিগের নিকট অতি আশ্চর্য্য ব্যাপারই বটে!! আমাদের সামান্য ঘটে এতটুকু বুদ্ধি নাই যে, আমরা আপনা হইতে তাহার সঙ্গতি-বিশিষ্ট কোন যুক্তির সন্ধান করিয়া উঠিতে পারি। অথচ আমরা দেখি, হিন্দুগণ মুসলমানের বিক্রীত গোদুগ্ধ অকাতরে ব্যবহার করিয়া থাকেন। অনেক স্থানের ইতর মুসলমানেরা, অধিক লাভের আশায়, সিকি কি অর্দ্ধ, কি তদূর্দ্ধ বন্দোবস্তে দুগ্ধে জল মিশ্রিত করিয়া থাকে। কিন্তু দুগ্ধের সহিত মিশ্রণে জলের নিজগুণ স্বভাব কি পরিবর্ত্তিত হইয়া থাকে? না,

তাহার শুদ্ধত্ব বৃদ্ধি পায়? এ এক প্রকার আমাদের পক্ষে হেঁয়ালি বিশেষ। আর এক পক্ষে ভাবিয়া দেখিলে, এই সমস্ত বিধি ব্যবস্থার রহস্য, অতি আশ্চর্য্যজনক বলিয়াই বোধ হয়। দুগ্ধ ও জল একই শ্রেণীর পদার্থ। এই যুগ, বৈজ্ঞানিক যুগ, পদার্থ বিজ্ঞান বিষয়ে এই যুগের সহিত কোন যুগেরই তুলনা হইতে পারে না। বস্তুতত্ত্বে ইংরেজ ও অন্যান্য পাশ্চাত্য জাতিরা, পৃথিবীতে যুগান্তর আনয়ন করিয়াছেন। তাঁহাদের কীর্ত্তি, এই বিষয়েই অধিক। বৈজ্ঞানিক তত্ত্বে আবিষ্কৃত হইয়াছে, দুগ্ধে অন্যান্য উপাদান অপেক্ষা জলীয় ভাগই অধিক। তবে দুগ্ধ কেন স্পর্শ-দোষে দূষিত হইবার বিধি নয়, ইহাই আশ্চর্য্যের বিষয়! হিন্দু ব্যবস্থাকার বৈজ্ঞানিক তত্ত্বে সুপণ্ডিত হইলে, দুগ্ধ সম্বন্ধেও জলের ন্যায় সমান ব্যবস্থা করিতেন, ইহা সুনিশ্চিত। অথচ, অনেক হিন্দু বলেন, তাঁহাদের সমস্ত বিধি বিধানই বিজ্ঞানসম্মত। কিন্তু এক্ষেত্রে তাহার পরিচয় কোথায়? অবশ্য স্বীকার করি, খাদ্যাখাদ্য অনেক বিষয় বিজ্ঞানের সহিত সম্বন্ধযুক্ত। কিন্তু তাই বলিয়া সব স্থলে সেরূপ নয় ইহা অবধারিত। হিন্দুগণ, মুসলমানদিগের প্রস্তুত সিদ্ধ তণ্ডুলও ব্যবহার করিয়া থাকেন। তাহার সহিতও জলের বিশেষ যোগ হইয়া থাকে। আশ্চর্য্য এই, যেখানে যে বিষয় অপরিহার্য্য হইয়াছে, সেইখানেই বিধির 'আর্ষ প্রয়োগ' 'বিকল্প' বিধান, অল্পই হউক, আর অধিক পরিমাণেই হউক, হইয়াছে। হিন্দুগণ এখন যাহাই বলুন। সেই সমস্ত স্থলে বিধি ব্যবস্থার কড়াকড়ি বিষয়ে অনেক শিথিলতা দেখা যায়। বোধ হয়, পূর্ব্বে সেরূপ শিথিলতা ছিল না। কালে যখন মুসলমানগণ ভারতের রাজ্যাধিকার প্রাপ্ত হইয়া সর্ব্বেসর্ব্বা হইয়া উঠিল, তখন হইতেই কড়াকড়ির কিছু হ্রাস হইতে আরম্ভ করে। আমাদের এইরূপই অনুমান।

ভারতাগমনের পর হিন্দুগণ এদেশে প্রথম প্রথম ভারতীয় আদিম অনার্য্য জাতির সহিত একত্র বাস করিতে বাধ্য হইয়াছিলেন। তাহাদিগকে একেবারে সমূলে দেশ হইতে বিতাড়িত করিতে পারেন নাই। এখনও অনেক অনার্য্য আদিম ভারতবাসী পার্ব্বত্য প্রদেশে দেখিতে পাওয়া যায়। ইহাদিগের আচার ব্যবহার অবশ্য অতি জঘন্য। ইহারা নিতান্ত অসভ্য। পান, ভোজন, শয়ন প্রভৃতি সমস্ত ব্যাপারই ইহাদিগের নিতান্ত জঘন্য পদ্ধতিক্রমে সম্পন্ন হয়। শাস্ত্রকার ও ব্যবস্থাপকগণ, এইরূপ অসভ্য জাতির সংস্পর্শে স্বজাতীয় পবিত্রতা রক্ষা করিবার অনু-কূলেই, অবশ্য ঐ সমস্ত বিধি বিধানের সৃষ্টি করিয়াছিলেন। কিন্তু মুসলমানদিগের দুর্ভাগ্যবশতঃ হিন্দুগণের দ্বারা কালক্রমে মুসলমান জাতি সেই আদিম ভারতীয় অসভ্য জাতির সমশ্রেণীতে ভুক্ত হইয়াছেন। ইহা আশ্চর্য্যের বিষয় নয় কি? এমন কি, আমরা অনেক সময় এরূপও দেখিয়া থাকি, হিন্দুগণের মধ্যে যাঁহারা নিতান্ত 'বাস্তু ঘুঘু' বাটীর চতুঃ-সীমার বাহিরে কখন কোথায় পদার্পণ করেন নাই, শুদ্ধ নিজ গ্রাম ও তাহার পার্শ্ববর্ত্তী দুই চারি গ্রামে কচিৎ বিশেষ প্রয়োজন বশতঃ গতি-বিধি করিয়া থাকেন, তাঁহারা মুসলমানের সংসর্গে তাম্বুল চর্ব্বণ করিতেও সঙ্কোচ করিয়া থাকেন। ধূমপানের ত কথাই নাই। সজল ধূম-পান-পাত্র (হুকো) মুসলমানের সংস্পর্শে অনেক স্থলেই যে সময়ের মত, সেই অবস্থায়, অব্যবহার্য্য হয়, ইহা আমরা সচরাচর প্রত্যক্ষ করিয়া থাকি।

অনেক সামাজিক হিন্দু সভা হইতে মুসলমানদিগের নির্ব্বাসন ব্যবস্থা হইয়া থাকে! এই সমস্ত ব্যাপারে মুসলমানদিগের অন্তঃকরণে কি আঘাত লাগে না? অবশ্য লাগিবারই খুব কথা। মুসলমানেরা ইচ্ছা করেন না হিন্দুর সহিত এক পাত্রে একাসনে জলযোগ বা অন্নযোগ

করেন। সেরূপ তাঁহাদের প্রবৃত্তিও নয়, ধর্ম্মেরও বিধান নয়। কিন্তু তাঁহারা এইমাত্র ইচ্ছা করেন যে, কোন সময়ে এক ঠাই বসিয়া ভাই ভাই মত ভেয়েচারি ভাবে দুটো পাঁচটা সুখের কথা বা দুঃখের কথা, কি প্রাণের কথা মন খুলিয়া বলেন ও শুনেন। তবে সেই উপলক্ষে, যেমন বন্ধুভাবে হইয়া থাকে, এক ঠাই বসিয়া ভিন্ন পাত্রে ধূমপান করিয়া আয়াসের সমাপ্তি করেন। সঙ্গে সঙ্গে দুই চারিটা তাম্বুল-পুটও রঙ্গরসে ভোর হইয়া একস্থানে একাসনে চর্ব্বণ করিয়া মনে তৃপ্তিসাধন করেন। এইরূপ সুখের সম্মিলন কচিৎ কোথাও দৃষ্ট হয়; কিন্তু দুঃখের বিষয়, অনেকস্থলেই তাহার অভাব। এই বিষয় বিজ্ঞ হিন্দুমাত্রই একটু বিশেষ বিবেচনা করিয়া দেখিবেন। আমরা নিজে বন্ধুভাবে যোট করিয়া হিন্দুর সহিত মিলিত হইয়াছি, এমন ঘটনা জীবনে অনেকই ঘটিয়াছে। সেই সমস্ত ঘটনায় অনেকস্থলেই দেখিয়াছি, হিন্দু বন্ধুগণ পর্য্যন্ত সেই অবস্থায় জল পান করিতে হইলে অন্যত্র উঠিয়া গিয়া তাহা করিয়াছেন। ভদ্রতার অনুরোধে আমাদিগকে অবশ্য স্থানান্তরিত হইতে বলেন নাই। এই সমস্ত ব্যাপারে হিন্দুগণই নিতান্ত ভেদ-জ্ঞানের অনুবর্ত্তী। মুসলমানেরা সেরূপ অপরাধে কোথায়ও অপরাধী নন। মুসলমানগণ, এরূপ ব্যাপারকে সংকীর্ণতা ও কুসংস্কারের অন্তর্গত বলিয়াই মনে করেন। তবে সুখের বিষয়, ইংরেজ আমলে পাশ্চাত্য শিক্ষার প্রভাবে, অনেক শিক্ষিত হিন্দু, এইরূপ সংকীর্ণতার বিরোধী! তবে হিন্দু সমাজ বড় 'Concessions'. তাঁহাদিগকেও অনেকস্থলে সমাজের কঠোরতায় ভীত হইয়া চলিতে হয়। তাঁহারা মন খুলিয়া সেরূপ করিতে অনেকস্থলেই সঙ্কোচ বোধ না করিয়া পারেন না। জাতিচ্যুতি ভয়ে অনেক সময়ে অনেককে শঙ্কিত, ত্রস্ত বিত্রস্ত ব্যস্ত সমস্ত হইতে হয়। অতি অল্প লোকই প্রকাশ্যে

সেরূপ প্রচলিত বিধির ব্যতিক্রম করিতে সাহসী হইয়া থাকেন। এখনও অনেক ফোঁটা-ধারী, নামাবলী-ব্যবহারী, বাহিরে সাধু-ব্রহ্মচারী ব্রাহ্মণ সম্প্রদায়, সমাজের হর্ত্তাকর্ত্তা, তাঁহারা এরূপ সামান্য সামাজিক নিয়মের ব্যতিক্রম দেখিলে, এখনও ভীম উগ্র-মূর্ত্তি, জলন্ত অগ্নিশর্ম্মা রূপ ধারণ করিয়া থাকেন। সেই সমস্ত টিকি-নামাবলী-ধারী, দুর্ব্বাসা-প্রকৃতি, ব্রাহ্মণগণের হস্ত হইতে কয় জনের নিষ্কৃতি আছে? কিন্তু ধর্ম্মের বিষয় আধ্যাত্মিক, তত বিশেষ এরূপ বাহ্যিক নয়। চিত্ত-শুদ্ধিই ধর্ম্মের উদ্দেশ্য এবং তাহাই প্রকৃত ধর্ম্ম নামের যোগ্য। আতপ-তণ্ডুল-ফল-মূল-ভোগ্য, শাস্ত্রজ্ঞানে-মুলতত্ত্বে-অযোগ্য কেবলমাত্র বাহ্য-ব্যাপার-শুদ্ধ হইলেই মুক্তির দেবতা মুগ্ধ হইয়া মুক্তিদান করেন না। মুক্তি, থেলো, নিতান্ত পড়ো'বাজারের গুদাম পঁচা মাল নয় যে, তাহা সহজ লভ্য। সে বড় দুর্ম্মূল্য মহার্ঘ পদার্থ। তাহার তোলার মূল্য লক্ষ টাকা। এইরূপ আচরণে মনের নীচতা বৃদ্ধি পাইয়া ধর্ম্ম-বৃত্তি নিতান্ত ম্লান ও অবশেষে হৃদয় রাজ্য হইতে চিরবিদায় গ্রহণ করে। ব্রাহ্মণগণ, ভারতে সর্ব্বপ্রধান পণ্ডিত, শাস্ত্রজ্ঞ বহুজ্ঞ সম্প্রদায়। তাঁহারা ভাবিয়া দেখিতে পারেন, শাস্ত্রকার মনু হিন্দু সমাজের জন্য বিধি ব্যবস্থা প্রণয়ন করিয়াছিলেন, সেই যুগে তাঁহাদিগকে অনার্য্য আদিম ভারতবাসীর সংস্রবে বাস করিতে হইয়াছিল। অবস্থার প্রতি লক্ষ্য রাখিয়াই ব্যবস্থার সৃষ্টি হইয়া থাকে। যদি মনু তেমন ভবিষ্যদর্শী ত্রিকালজ্ঞ হইতেন, তাহা হইলে সেই সমস্ত কঠোর বিধিবিধানের পরিবর্ত্তনেরও অবশ্য ব্যবস্থা করিয়া যাইতেন। কিন্তু মানুষের জ্ঞান বর্ত্তমানের গণ্ডীতে সীমাবদ্ধ। তিনি যদি জানিতেন, হিন্দুর আধিপত্য যুগের অবসান এককালে না এককালে হইবেই হইবে এবং এমন দিন আসিবে, যখন ভারত আর হিন্দুর অধীন থাকিবে না, মুসলমান, ইংরেজ

প্রভৃতি বিদেশীয়দিগের বিলাসভূমিতে পরিণত হইবে, তাহা হইলে কি তিনি পরিবর্ত্তনের ব্যবস্থা না করিয়া যাইতেন? অবশ্যই করিতেন। এই সমস্ত বিধি বিধানের জালে বা ফাঁদে আটক থাকিয়া, হিন্দুদিগকে অনেক সময়ে অনেক অসুবিধা ভোগ করিতে হয়। ইহা ঠিক উর্ণানাভের পাশ। আপন পাশে অপনি জড়িত হইয়া নিরুপায় বন্দী!! আমরা হিন্দুদিগকে এই সমস্ত কঠোর বিধি বিধান পালন করিবার পক্ষে অনেক সময়ে অনেক অসুবিধা ভোগ করিতে দেখিয়া থাকি।

অনেক গোঁড়া হিন্দু, ষ্টীমার বা রেলযাত্রী হইয়া যেরূপ আত্মাকে ক্লেশ দিতে বাধ্য হন, সেকথা বলিবার নয়! নিরুপায় বেচারা গোঁড়ার দল, সকল সুখেই তখন বঞ্চিত। দিনের পর দিন উপোষে কাটিয়া যায়, কচিৎ উকিঝুঁকি ফাঁকতালে সামান্য দুই একখানি বাতাসা জলে দিয়া কোন প্রকারে যোগেযাগে, কর্ম্ম ফলের ভাগে, 'পিত্তিরক্ষা' করিয়া থাকেন। এদিকে সাহেব সুবো, আমির ওমরাগণ, মুর্গী মাটন চপে আত্মাকে উত্তম মধ্যম তুষ্ট করিয়া থাকেন। এইরূপ অকারণ আত্মাকে ক্লেশ দেওয়া কি শাস্ত্রের বিধি? ইহা কোন্ পুণ্য সঞ্চয়ের অনুকূল? এ সমস্ত তাঁহাদের নিতান্তই বুদ্ধির ভুল। সে যাহা হউক, সেকথা তাঁহারাই ভাবিয়া দেখিবেন। আমাদের তাহাতে কোন ক্ষতি বৃদ্ধি নাই; তবে অনেক সময়ে যে সেরূপ করিতে গিয়া, অপর জাতীয়দিগের অন্তঃকরণে আঘাত সঞ্চার হয়, আমরা সেই কথাই বিশেষ করিয়া ভাবিয়া দেখিতে বলি।

অন্য গুরুতর অনিষ্ট এই যে, তাহাতে হিন্দু মুসলমানের মধ্যে নিত্য ব্যবধানের সূত্রপাত হয়। আমরা এ সম্বন্ধে অধিক বলিতে চাহি না। যদি কিছু আমরা অন্যায় বলিয়া থাকি, তবে হিন্দু সম্প্রদায়ের সকলের

নিকট আমরা বিনীতভাবে ক্ষমা প্রার্থনা করি। তাঁহাদের যেরূপ অভিরুচি হয়, করুন।

যাহা হউক, মোটের উপর আমাদের মতে এই সমস্ত সামান্য বিষয় এমন কিছু মারাত্মক নয় যে, তাহাতে হিন্দু মুসলমানের মিলন সম্পূর্ণ অসম্ভব হইতে পারে। যদি এই সমস্ত বাহ্যিক ব্যাপারে, হিন্দুগণ 'Concessions' বা ছাড়্‌তি মঞ্জুর করিতে না পারেন, তবে তাহাতেই বা ক্ষতি কি? ধর্ম্ম কর্ম্ম ক্রিয়াকলাপে যাঁহার যেমন ধর্ম্মবুদ্ধি, কর্ম্ম-বুদ্ধি, সেইরূপ করিতে থাকুন। মনের মিল, মতের ঐক্য লইয়াই কথা। তাহা হইলেই যথেষ্ট। ক্রমে অবশ্য এ সমস্ত বিষয়ের সংস্কার সাধিত হইবে। এমন দিনও আসিতে পারে, যখন হয়ত এখনকার মত জাতিভেদ পর্য্যন্ত উঠিয়া যাইবে। সর্ব্বনিয়ন্তা সর্ব্ব স্থষ্টিকর্ত্তা বিশ্বপতির ও বুঝি সেইরূপ ইঙ্গিত! তিনি সর্ব্ব মূলাধার। তাঁহার সৃষ্ট জীবের মধ্যে ভেদভাব থাকিতে পারে না।

আর একটী গুরুতর কথা এখানে আলোচনা করিবার আছে। সে কথা, হিন্দু লেখকগণের মুসলমান-বিদ্বেষ-প্রবৃত্তি। অনেক কৃত-বিদ্য হিন্দু, সাহিত্য চর্চ্চা দ্বারা দেশের উন্নতি সাধন করিয়াছেন ও করিতেছেন। এই সমস্ত লেখকগণের মধ্যে অনেকেই বেশ নিরপেক্ষ এবং সাম্প্রদায়িকতার কলঙ্ক হইতে মুক্ত। কিন্তু এমনও দুই একজন লেখক তাঁহাদের মধ্যে আছেন ও হইয়া গিয়াছেন যে, তাঁহাদের লেখনী-উদ্গীর্ণ-ক্ষয়ী বিষের প্রভাবে মুসলমানদিগের জাতীয় গৌরব, সামাজিক প্রতিপত্তি অনেকটা আজিও জর্জ্জরিত হইতে আছে!! আমরা অতি দুঃখের সহিতই এইখানে সেই শ্রেণীর লেখকের মধ্যে কাহারও কাহারও নাম করিতে বাধ্য হইব। তাঁহাদের মধ্যে আবার এ সম্পর্কীয় অপরাধেরও ইতর বিশেষ

আছে। সকলেই সমান অপরাধে অপরাধী নন। কেহ কচিৎ ভ্রূভঙ্গ করিয়াই আবার চাপিয়া গিয়াছেন, একেবারে ফাঁপিয়া উঠেন নাই। আবার কেহ কেহ বা পর জাতীয়ের কুৎসা রটনার উদ্দাম প্রবৃত্তির বশে নানা রসে নানা ভঙ্গীতে তাঁহাদের পুস্তকের ছত্রে ছত্রে মুসলমানের নিন্দাবাদ করিয়া যেন অনেকটাই গাত্র দাহ নিবারণ করিয়াছেন। এরূপ প্রবৃত্তি যে অতি জঘন্য, একথা আমরা স্পষ্টই বলিব।

আমাদের মুসলমানদিগের মধ্যে যে কিছু অল্পসংখ্যক লেখক আছেন, তাঁহারা আজও পর্য্যন্ত সেরূপ প্রবৃত্তির কোন পরিচয় দেন নাই এবং আশা করি কেহ দিবেনও না। যদি কেহ কিছু সেরূপ করিয়া থাকেন, তবে তাহার সাধারণ প্রচার দেখিতে পাওয়া যায় না এবং যদি কাহারও বা সেরূপ প্রবৃত্তি এখনও থাকে, তবে এই হইতে সাবধান হইবেন। সেরূপ প্রবৃত্তি না থাকাই খুব সম্ভব।

যাহা হউক, আমরা উপরোক্ত শ্রেণীর লেখকদিগের নাম করিব। তাঁহাদের মধ্যে দ্বিজেন্দ্রলাল রায়, ধর্ম্মানন্দ মহাভারতী, রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়, নবীনচন্দ্র সেন ও বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ই প্রধান। ইহা ছাড়াও দুই একজন থাকিতে পারেন, আমরা তাঁহাদের নাম জানি না হুতোমী নক্সাকর্ত্তারও সেরূপ ভাবের কিছু সামান্য প্রবৃত্তি দেখা যায়, কিন্তু তাহা তত উল্লেখ যোগ্য নয়।

উপরোক্ত লেখক শিরোমণিদিগের মধ্যে এ বিষয়ের এবং সকল বিষয়ের কৃতিত্ব বঙ্কিমবাবুরই অধিক। তিনি একজন উচ্চ অঙ্গের কবি এবং উপন্যাসজগতে প্রধান খ্যাতিমান লেখক। বাঙ্গালার সাহিত্য নাট্যরঙ্গমঞ্চে তিনিই নাট্যাচার্য্য। তাঁহার লেখনি চালনা বিষয়ে অত্যাশ্চর্য্য ক্ষমতা। আমরা সামান্য লেখক হইয়া আর তাঁহার গুণের

পরিচয় কি দিতে জানি? আমাদের সেরূপ আভাস প্রবৃত্তিও অসমীচীনতা। 'What has a dealer in ginger to do with the talk of ships and commerce?' আমরা গদ্য বাঙ্গালা-সাহিত্যরঙ্গে তাঁহারই চেলা, তাঁহারই অনুকরণকারী এবং তাঁহারই Admirer!—We should say, devoted admirers!!

যদিও বলিব, তিনি এ দেশের সাহিত্যক্ষেত্রে যে বাঙ্গালা রচনা পদ্ধতি শিক্ষা দিয়া গিয়াছেন, তাহা তাঁহার নিজেরই আবিষ্কৃত নয়, ববং তাহা ইংরেজী গদ্য সাহিত্যেরই অনুকরণ; কিন্তু তাহা হইলেও এ বিষয়ে তিনি এ দেশীয়দিগের মধ্যে প্রথম এবং একটি যুগান্তরের প্রতিবর্ত্তক এবং এপক্ষে তাঁহার বিশেষ গৌরবেরই অধিকার। কেননা, যে কোন বিষয়ে একটা নূতন পদ্ধতির প্রবর্ত্তন, অসীম প্রতিভা, সূক্ষ্ম-বিচার ও সৌন্দর্য্যজ্ঞানের পরিচয়। যাহা হউক, সে বিষয়ের আলোচনা এখানে অপ্রাসঙ্গিক। তবে আমরা তাঁহার সম্বন্ধে অন্য যাহা কিছু বলিতে চাই, তাহা এই। সত্য, তিনি উপন্যাস লেখকরূপে বাঙ্গালীর প্রাণে নূতন উৎসাহ বীজ বপন করিয়া গিয়াছেন এবং অনেক অন্যান্য সামাজিক ও আধ্যাত্মিক বিষয়েও এ দেশীয় হিন্দুদিগের জ্ঞান-চক্ষুর উন্মেষ পক্ষে বিশেষ সহায়তা করিয়া গিয়াছেন। কিন্তু এই সমস্ত উপন্যাস মধ্যে তিনি যে একটা অন্যায় কার্য্য করিয়া গিয়াছেন, তাহা বলাই আমাদের উদ্দেশ্য। তাঁহার উপন্যাসাবলীর অনেক স্থলেই স্ফুট মুসলমান বিদ্বেষের পরিচয় আছে। আমরা তাঁহার সমস্ত উপন্যাস হইতে সেই বিদ্বেষের প্রভাব দেখাইতে পারিতাম, কিন্তু এক্ষেত্রে তাহা হইয়া উঠিল না। পুস্তকের মধ্যে আর সেরূপ আলোচনার স্থানাভাব। একেই পুস্তকের আকার বাড়িয়া

গিয়াছে, তাহাতে আর নূতন বিষয় সংযোগের আমাদের ইচ্ছা নাই। তাহা স্বতন্ত্র পুস্তকাকারে প্রচার করাই স্থির করিয়াছি। প্রথমে ইচ্ছা ছিল, তাহা এই পুস্তকের মধ্যেই সন্নিবেশিত করি। কিন্তু নানা দিক্ বিবেচনা করিয়া সেরূপ সংকল্প হইতে নিরস্ত হইয়াছি। হিন্দু পাঠকগণ ইহাতে মনে করিবেন না যে, আমরা বঙ্কিম বাবুকে শিষ্টাচারের সীমা লঙ্ঘন করিয়া কোনরূপ কটূক্তি, কি সাধারণ হিন্দু সমাজ বিরুদ্ধে কোন আলোচনা করিয়াছি। তবে তিনি বিদ্বেষভাবে মুসলমান সমাজের যে অন্যায় চিত্র, কি, তৎসম্বন্ধে বিদ্রূপাত্মক ভ্রূকুটি করিয়াছেন আমরা সেই স্থান নির্দ্দেশ করিয়াছি এবং ন্যায়ের প্রতি তীক্ষ্ণ লক্ষ্য রাখিয়া, যথাসাধ্য তাহার প্রতিবাদ করিয়াছি।

আমাদের উক্ত পুস্তক প্রচারের নিতান্তই ইচ্ছা আছে। যদি করুণাময়ের কৃপা থাকে, তবে হয়ত শীঘ্রই তাহার প্রচার ঘটিবে। এপক্ষে সাধারণের উৎসাহ পাইলেও শীঘ্র শীঘ্র তদ্বৃতি হইতে পারি। আমাদের উদ্দেশ্য, যদি আমরা তৎসম্পর্কে বঙ্কিম বাবুর প্রতি কোন কুসংস্কার পোষণ করিয়া থাকি, তবে উপযুক্ত লেখকের প্রতিবাদে হয়ত নিঃসন্দেহে আমাদের সে ভ্রম দূর হইবে। প্রচারেরও তাহাই প্রধানতম উদ্দেশ্য। বঙ্কিম বাবুর সেরূপ প্রবৃত্তির ফলে যে, দুই সম্প্রদায়ের মধ্যে মিলনের অনেক বাধা ও ব্যবধান বিস্তৃতির সুযোগ ঘটিয়াছে, সে সম্বন্ধে আমরা আভাসে এখানে দুই এক কথা বলিব। সেই বলাটা ইংরেজীতে বলাই ইচ্ছা করিয়াছি। সেরূপ ইচ্ছার কারণ এই, হয়ত তাহা হইলে ইহা ইংরেজী শিক্ষিত কৃত-বিদ্য কোন কোন বাঙ্গালী মহাত্মার দৃষ্টিপথে পড়িতে পারে এবং পড়িলেও তাহাতে বিশেষ ফলের আশা আছে। তবে ইহা এক প্রকার অসম্ভব দুরাশা যে, এ পুস্তক কোন তেমন কৃত-

বিদ্বের হস্তে পড়িবে বা তিনি অনুগ্রহ করিয়া এক আধবার পাঠ করিয়া দেখিবেন। তবে ভরসার মধ্যে ভরসা এই, পুস্তকের বিষয় বিবেচনায় যদি কখনও কোন লোকের হাতে পাইয়া সেইরূপ কোন মহাত্মা ইহার দুই একটা পাতা উল্টান বা Kindly give it a perusal throughout. সেরূপ ভরসা আপাততঃ করাই এক প্রকার বিড়ম্বনা বিশেষ। যদি আমাদের ভাগ্য-ক্রমে সেদিন আসে এবং সর্ব্বোপরি করুণাময়ের দৃষ্টি থাকে, তবে বটে সে ভরসা! নচেৎ সে আশাই আশা মাত্র!! সর্ব্ব-নিয়ন্তা অন্তর্যামীর ইচ্ছা কি, তাহা তিনিই জানেন। যাহা হউক, ইংরেজীতে উক্ত আভাস দিবার আরও উদ্দেশ্য আছে। সে উদ্দেশ্য এই! এখনও এই বাঙ্গালা দেশে দেখা যায়, যে সমস্ত লেখক আদৌ ইংরেজী জানেন না, তাঁহাদের পুস্তকের আদর বড় একটা হয় না। হইলেও সে বহুকাল-সাপেক্ষ এবং সে বড় বহু ভাগ্যের কথা। সেরূপ ভাগ্য, কয়জন তেমন লেখকের হইয়াছে, তাহা আমরা বড় একটা জানি না। বোধ হয়, সেরূপ লেখকের সংখ্যাও অতি কম। বিশেষতঃ এদেশে এখনও ইংরেজীতে বিদ্যাভিজ্ঞতা, জ্ঞান, বিদ্যাবত্তার উচ্চ Standard বা মাপকাটি অথবা মানদণ্ডরূপে প্রচলিত। এমন কি, অনেক দেশীয় মাসিক পত্রিকায় কলিকাতা বিশ্ববিদ্যালয়ের শেষ টিকিটধারী লেখক ভিন্ন অন্য লেখকের রচনা বা প্রবন্ধাদি আদৌ স্থান পায় না এবং পাই-বার বিশেষ কোন অধিকার আছে কি না, সে পক্ষেও তেমন কোন বিবেচনা হয় না। ইহা এ দেশের বর্ত্তমান যুগেরই মাহাত্ম্য বটে। আমরা স্পষ্টই বলিব, আমাদের সেরূপ উচ্চ টিকিটের জোর নাই। অথচ এরূপ উদ্যমে অনেকে মনে মনে কিছু ভাবিতেও পারেন, এমন কি, তাহাদের পক্ষে হাসি সম্বরণ করাও দায় হইতেও পারে। আমাদের

ইংরেজী ভাষাজ্ঞান যৎসামান্য। একে বাঙ্গালীর ইংরেজী রচনা অপাঠ্য। অপাঠ্য অর্থাৎ অনেক ইংরেজ গণনায় আনেন না যে, বাঙ্গালী আবার ইংরেজী লিখিতে পারে এবং idiom দোরস্ত করিয়া লেখা তাহাদের পক্ষে সম্ভব। এ কথা Macmordie সাহেব স্পষ্টতঃই প্রকাশ করিয়াছেন। তবে বাঙ্গালীর মধ্যে যে তেমন লেখকের একেবারে অভাব, একথা বলাও অন্যায়। যদি Revd. De. বাঙ্গালী হন এবং N. Ghoshকে সেই দলের জানা যায়, কি Mr. Ghosh এর বাঙ্গালীত্ব থাকে, তবে সেরূপ লেখক নাই, একথাই বা কি করিয়া ন্যায়সঙ্গতভাবে বলা যাইতে পারে? অবশ্য তেমন লেখক আছেন, তবে সংখ্যায় কিছু কম। আমরা যে ইংরেজী বচন রচনা করিতে সাহসী হইব, সে আর কোন্ ভরসায়? এ সমস্ত মনীষী অগ্রগণ্য স্বনামধন্য বাঙ্গালীর নাম করিলাম, আমরা তাঁহাদের পাদুকা স্পর্শেরও যোগ্য নহি। তবে অনেকে বলিতে পারেন, অল্প-বিদ্যা ভয়ঙ্করী। কথাটা মন্দ নয়, অতি খাটি। সংস্কৃতে এ সম্বন্ধে একটী সুন্দর শ্লোকও আছে। এখানে আমরা সেই শ্লোকটীর উদ্ধার না করিয়া পারিলাম না। শ্লোকটি এই :—

"অগাধ-জল-সঞ্চারী বিকারী নৈব রোহিতঃ
গণ্ডূষ জলমাত্রেণ সফরী ফরফরায়তে॥"

We must here make an apology for such patch-work of Sanskrit in this volume. Here and there will be found, in the course of this work, such scraps and bits of Sanskrit quotations, which may look odd to some of the readers. The quotations may not be choice and appropriate. There

is a strong reason for this. We are no Sanskrit scholars. Far from it, our knowledge of this classical lore is very scanty and as Mahammedans, we are afraid to mention it for fear of moving the sneer of the Hindu pedagogues of the old type. We must openly confess our ignorance, for which we feel no degree of shame. Our knowledge is strictly up to the modern standard of school education and does not go beyond the middle course of the lowest form. To speak the truth, our grammatical knowledge is confined to Vidya Sagar's 'Upakramanika' and our literary scope is not beyond Vishnu Sharma's 'Pancha-Tantra' 'Hitopedesha' and the like. With such acquisition, no sane man would attempt a pedantic show of his erudition and so we humbly beg the pardon of our readers for our presumption and audacity.

Now to proceed to the subject in question :—

We wish to explain here, in a few words, our mission, to publish such a work. Many may ask, if there is at all any necessity for such publication. In our humble opinion the demand seems to be very great under the present situation. The time is out of joints and there is anarchy every where. India has, of late, been a scene of trouble, quite, unprecedented in the past history of the country. There is daily every chance of clash between the Hindus and Mahammedans of Bengal. This state of thing is quite undesireable and discouraging. There should be harmony, and harmony of the most undisturbed character. If there

has ever been any necessity, the demand for it at presenft seems to be the most urgent. We are strong advocates or Universal-brother hood and as such are right against all jarring Sectarians and their mischiefs. Every one, either Hindu or Mahammedan, should exert, what little power he may have, and use every means, to establish the old harmony and equilibrium which have of late very strangely been disturbed, between the two communities. The Hindus and Mahammedans, are natives of this Country and are close neighbours to one another. The Mahammedans, though originally foreign to the soil, have long been settled in Bengal and other parts of India. They did not come here yesterday. They settled here in a far remote age, almost prehistoric for India. By this time they are spread throughout India,—no crick or corner is without their existence.

It is, therefore, very puzzling to understand, why they should always be quarreling, and lead a dog's and cat's life, being next-door neighbours to one another. What the members of the two communities in the majority do, is quite un-neighbourlike and we must not hesitate to say so.

Bankim Babu's works have a direct bearing on the subject and so we propose here to venture our views of them.

We are no literary critics and as such, we are not going to criticise his works or scan their merits or defects. Our object is quite in another way. What we wish to say here we think, will not be deemed out of place.

That Bankim Babu was a literary hero of the Herculian type, is known to every one of this country, especially to every man who has something of learning. He has left a name, which, in the very language of Milton, the Epic poet of England, his "posterity will not let easily die."

Who can say, a hero of his genius, will ever again appear on the literary-stage of this country? This is a thing of the future and that time may be too distant to engage our attention now.

His works are perfect models of Bengali composition and every literary enthusiast of the succeeding age is ambitious to imitate his style. They have been ever since their appearance a fixed standard of epistolary excellence and they stand till now, unparalleled, unequalled. His style of writing exercises almost a fascination over every mind, that has some thing of aesthetic culture and is the least sensible to the beauties of Belles lettere.

Almost all his works abound in high poetical imageries, sublime thoughts, dignified sentiments, both social, moral and political, awful tragedies, fine pastoral scenes, exquisite touches of irony, amorous tapestry,—all executed with the accuracy and workmanship of a perfect master. This is why his works still stand un-rivalled. His literary merits can hardly be extolled. In him alone, in the lot of Bengalee writers of fame we find an orator, a poet, a divine, a novelist, a humourist, a philosopher, a gossip and a painter in his single self.

His 'বিষবৃক্ষ' and "কৃষ্ণকান্তের উইল" are two master-pieces of their kind. They are ever to defy challenge and competition. They are two monuments of literary glory which time can not efface. They are two land-marks which will ever guide others on the "life's solemn main." They have saved the untimely ruin of man youths, who might headlong hasten to it without any chance of escape.

His works are so very popular, that men of either sex, young or old, educated or half-educated, belonging to the gentry or laity, have digested every page of them,—nay, every line, every comma, every dash and every thing else.

They are guides to many, refreshments to some and amusements to others. Even School and College-Students enjoy them at leisure. Even in the midst of over-pressing routine-drudgery, they contrive to peruse them bit by bit. The temptation of pleasure in them is too strong even for students of tender age.

Little urchins, such as Patshala boys, who have not long been weaned from their mothers' breast, seek access to these works, their recommendation being the imperfect knowledge of the Bengali Alphabet!

In short, Bankim is a writer of rare genius, that very seldom falls to the lot of any, such is the estimate of his works we have been able to form by almost a critical study of them. The reader cannot expect of us any thing beyond it. This is all that we can offer here in the way at present. We are devout admirers of

Bankim Babu, and we must ever pay tributes to his honoured memory.

Now we come to discuss a point which is our present goal. To speak the truth, we, as Mahommedans, have much been disappointed in him. We might as a rule, expect from a man of his rank, position, education and above all, from a man of his genius, some thing in his own way, that would tend to bridge the gulf that has long been existing between the Hindus and the Mahomedans of this country. But, indeed, great must have been our disappointment in this respect. Far from it, it is strange to observe that the spirit of most of his works is rather alienating than conciliatory,—it is some thing that tends to create new gulfs rather than bridging over the old existing one.

His treatment of the Mahomedans as a nation, is what we might never have expected at least at his hands. A man with a liberal education is one who is free from charges of prejudices, partiality, narrow—mindedness, and fanatical party-spirit. Such is the definition of liberal education in the strict sense of the term.

In almost every page of his *Novels*, the one promiment characteristic feature is his scandals of the Mahommedan Community as a whole.

All that is noble, all that is glorious, all that is worth-living for Mahommedans, he has trampled beneath feet,

without mercy, without sympathy and without any consideration whatever!!

This trait is discernible in every line of most of his works. To every page, nay, to every para, every line in them, this feature can be traced without missing. He has not spared their morals, their politics and even their religion, though happily his attack on 'Islam' is indirect. He has severely stigmatized the mode of life of the Mahommedans, wherever he has an opportunity to touch on the subject.

His invectives against the greatest Mogul Emperor, (for, in the eyes of the Mahommedans, Aurangzeb is the most powerful and pious of the kings of the Mogul Dynasty), are such as are most irritable in the extreme. No Mahommedan, who is the least possessed of Islamic spirit, would not but resent them.

To the Mahommedans of India, that unfortunate emperor is almost an object of worldly adoration. His political failings there might be many, according to history he was artful, cunning, a rancorous reptile, an inaccessible eastern grandy, whom every one approached with awe and tried to avoid as a venomous serpent coiled in the way. He put to death, Dara, his youngest brother, drove away Shuja and imprisoned his old father, Shah-jehan. But with all these draw-backs he had virtues and endowments which have made him an object of veneration and reverence to every Mahommedan of the

succeeding age. His learning and piety were very great and no King of Royal blood of any country in ancient or modernage, can claim comparison with him. He was a consummate general and so the second Hanibal of India.

His military tactics knew no bounds and the only cause of the failure of his famous compaigns was that he could not place confidence in any one and even in his own sons. Shivaji, the mountain rat, (this is the apt epithet that has been bestowed on him by the Historians) was not so brave a general as Aurangzeb. But with the fault at heart of the above description, he could not achieve that degree of success which might have surely attended the vast and amazing preparations he is said to have made against the Mahrattas of the Deccan. Aurangzeb was a man and not an angel. As a man he must have been subject to human frailties that are born with human nature. No man is perfect without the one supreme being on high.

Historians have brought some charges against him, such as the imprisonment of Shahjehan, slaughter of Morad and the like, which no moralist would dare extenuate. But justice and equity require that the verdict should be pronounced on him with reference to the age in which he was born. The imprisonment of Shahjehan was only the cessation of the exercise of Monarchical power with that old king. His imprisonment was not like the imprisonment of an ordinary culprit cast into a dungeon

after an ignominious legal trial. Every comfort was placed at his disposal and there was no want of filial attention on the part of Aurangzeb. Inspite of this, Aurangzeb is held guilty by the Mahommedans on this account who believe it to be a permanent stain on his character. Morad was artful and cunning in the extreme. His faith in Islam was not sufficiently strong. He married a Christian wife and the influence of this lady perhaps greatly weakened the hold of the Islamic faith on the mind of her consort. From this consideration, Morad was unfit to ascend the throne of Delhi as a defender of the Mahommedan faith.

Moreover, the temptation of a prince of the royal blood, and as Aurangzeb was then, to ascend the throne of Delhi, must have been too strong to resist. The-then-state of the Mogul Empire has very graphically been described by Macaulay in one of his famous Series of Essays,—Essay on Warren Hastings. We need not give here a new description of it, and the attempt is too presumptuous for us.

In every age and every clime, there have been kings and queens guilty of such atrocious crimes and cruelty to pave their way to the throne. To hold the diadem or ceptre of royal authority, to become rulers of myriads of people is one of the greatest and strongest passions in the human bosom. This was not a peculiar trait of Aurangzeb's character only. The History of many countries bears the indelible stamp of this trait of human nature.

Aurangzeb must have repented of his acts of youth. His bitter anguish, his mental disquietude, his utter misgivings in his later years, are to be gleamed from his autobiography or memoirs that he has left behind.

Another thing which is more deplorable is, that Bankim Babu has pried into the Harem of Delhi and blazoned with trumpet the lust and coquetry of the (pardanashins) of the royal line. It is strange to think, how he could bring to light these mysteries, considering that even the Sun, in his daily motion in the firmament, never could have a peep at these shy Mahammedan ladies, cooped up almost in a dungeon-like Harem of Delhi.

We give here, a very few indeed, specimens of the sort.

It is impossible to dwell on them at any length here within the scope of this little work. We have done this in our proposed Bengali Work.

We intend to publish it shortly. The only cause of delay in its appearance in printing, is our pecuniary strait. We are unfortunate enough having to draw on no quarters for pecuniary help. In this work we have not omitted even a single instance. The reader will find there, how Bankim Babu has reviled Menhaj-uddin, the historian, as one of the several beef-eating 'Melach-has' with comparatively less intellect and wisdom, wearing their heads cropped short, with long moustache, and descending beard; and how he has compared Bukhtear Khilji, the conqueror of Bengal, to an ape with two long arms almost descending to his knee-joints; how he has sympathized with Rahmat Molla, the helm-man of Nagendra Babu's boat, in his distress in a heavy shower of rain; how he has contrived the meeting of Danesh Khan and Nishakar of Haludgano in the solitary retreat of Govinda Lal at Parsadpur on the bank of the Chitra, a streamlet with crystal water and banks alive with the birds of melody in the groves and bowers scattered over a large area of flowery landscape, and how Nishakar had an indecent chat with that old musical master of Govinda Lal,—all these and many other

things of the same description, will be found treated in a benefitting manner.

What we think of Bankim Babu in this light, must not be taken as our own individual views. Such men as Sir Syed Nawab Ali Chowdhury of the Eastern Bengal and Assam, who are personages of high birth and noble ancestry, liberal education, entertain the same views as regards Bankim Babu and his works, and surely much value must be attached to their opinion.

We refer our readers to the article "মুসলমান ছাত্রের বাঙ্গালা শিক্ষা" in "ভারতী" of 1307 B. S., issue Kartik, where they are to find proof of our assertion and other informations of historical value.

We strike here only the key-note to the contents of our would-be-publication. God knows, when we shall be able to place the work in the hands of the public. We have already explained our difficulty in this respect.

In conclusion, we have here also to make a soothing apology.

We present here and above, some specimen of English of our own design. They are, no doubt, odd and unique, both in form, matter and general got-up. We are sure, they cannot, in any way, stand the test of the critics of the day, who are '*bombastis furiosoes*' of high erudition and Encyclopedya Britanica of knowledge by themselves. They are men " whose latchet of shoes we cannot pretend to un-loose". But we request them to be less hard in their judgment and sounding of our knowledge, considering that they come out of hands quite unpractised. We have never dreamt of writing English works, even we have no connection with any newspaper or periodical, whether Vernacular or English, of the day, to which our contribution can be traced in the least. We are men of no culture, and if we may have any pretence to it, it is

exclusively confined to the field of Bengali Literature an l not a degree beyond it.

We guarantee here also that the work we propose to publish here-after, has been treated in a way not to offend the Hindu-Community. Our object thereof, we have mentioned somewhere else and which we repeat again here also, is, that if we have entertained any bad feelings towards Bankim Babu's spirit, that may be eradicated by repartees and exchange of views from the able writers of the Hindu Sect. With this, we conclude our present work, with hope that it will meet with reception by the general reading public, both Hindu and Mahammedan.

সম্পূর্ণ

# বঙ্গ-দেশীয় হিন্দু-মুসলমান।

## অশুদ্ধি-সংশোধন-পত্রিকা।

| পৃষ্ঠা | পংক্তি | অশুদ্ধ পাঠ | শুদ্ধপাঠ |
|---|---|---|---|
| ৫ | ৭ | উপেক্ষনীয় | উপেক্ষণীয়। |
| ৯ | ২০ | বীভৎ-কলঙ্কারোপ | বীভৎস-কলঙ্কারোপ। |
| ১৩ | ৯ | বৃহল্লাঙ্গল | বৃহল্লাঙ্গুল। |
| ২০ | ৫ | শ্বেনবৎ | শ্যেনবৎ। |
| ২০ | ১২ | রোগের | রোপের। |
| ৩৩ | ৮ | ভুমির | ভূমির। |
| ৪২ | ১৭ | প্রবদ্ধ | প্রবন্ধ। |
| ৪৪ | ২২ | সংযমভ্যাস | সংযমাভ্যাস। |
| ৪৫ | ৬ | কলঙ্ক মন্তুর | কলঙ্ক-মণ্ডুর। |
| ৪৭ | ৫ | সাধীন-প্রবৃত্তি | স্বাধীন প্রবৃত্তি। |
| ৪৭ | ৯ | অতিব | অতীব। |
| ৪৯ | ১১ | অহোরহঃ | অহরহ। |
| ৬৫ | ৬ | কৌমায্যের | কৌমার্য্যের। |
| ৬৫ | ১৯ | ভবিষ্যত | ভবিষ্যৎ। |
| ৬৬ | ৩ | প্রাসাঙ্গিক | প্রাসঙ্গিক। |
| ৭০ | ১০ | দেখূন | দেখুন। |
| ৭৫ | ২ | অহঃরহ | অহরহ। |
| ৭৮ | ১৯ | সরশ্বতী | সরস্বতী। |
| ৭৯ | ১৯ | ব্রহ্ম ২)চর্য্যার | ব্রহ্ম-চর্য্যার। |
| ৭৯ | ১৯ | আশ্রয়ের | আশ্রয়ে |
| ৮২ | ১ | মনীষির | মনীষীর। |
| ৯১ | ২ | কৌতুহল | কৌতূহল। |

| পৃষ্ঠা | পংক্তি | অশুদ্ধপাঠ | শুদ্ধপাঠ |
|---|---|---|---|
| ৯২ | ১৫ | আসি, | আসি। |
| ৯৩ | ১৩ | স্বগর্ব, | সগর্ব। |
| ৯৪ | ৭ | অভ্যুদয়, | অভ্যুদয়। |
| ৯৫ | ৭ | সুচনা | সূচনা। |
| ৯৬ | ১৩ | মুখোজ্জল, | মুখোজ্জ্বল। |
| ৯৬ | ১৪ | ভুমণ্ডল, | ভূমণ্ডল। |
| ৯৮ | ১ | শান্তিময়ী-আশ্রয়, | শান্তিময়-আশ্রয়। |
| ১০৫ | ১২ | কৃষ্ণভক্তিরা, | কৃষ্ণভক্তির |
| ১১৭ | ৮ | তরঙ্গাতিঘাতে | তরঙ্গাভিঘাতে |
| ১৩৩ | ৯ | পণ্ডধারী | পণ্ডাধারী। |
| ১৩৭ | ৫ | জন্মে। পূর্ব্বে | ভূমিষ্ঠ হইবার পূর্ব্বে। |
| ১৩৭ | ৯ | বাৎসল্য-বিবশ | বাৎসল্য-বিবশা। |
| ১৪১ | ২১ | পাট | পাঠ। |
| ১৪৩ | ২০ | স্বপক্ষে | সপক্ষে। |
| ১৪৭ | ১ | অসদাচরণ | অসদাচরণে। |
| ১৪৭ | ৩ | চরিত্রবাণ | চরিত্রবান্। |
| ১৪৭ | ৩ | মুর্ত্তিমান | মূর্ত্তিমান। |
| ১৪৭ | ১৯ | সর্ব্বভুতে | সর্ব্বভূতে। |
| ১৫৭ | ৬ | কৌতুহলময় | কৌতূহলময়। |
| ১৫৮ | ৮ | প্রশ্রাব | প্রস্রাব। |
| ১৬৯ | ১৭ | ভান | ভাণ। |
| ১৭২ | ১২ | পরীচিয়তে | পরিচীয়তে। |
| ১৭৪ | ২০ | উপযোগীতা | উপযোগিতা। |
| ১৭৫ | ১৪ | ভুতের উৎপাত | ভূতের উৎপাত |
| ১৭৬ | ১০ | পাতা শুক্ক | পাতা শুদ্ধ। |
| ১৭৭ | ৮ | ভবানন্দে | ভবানন্দ-সমীপে। |
| ১৭৭ | ১০ | উচ্ছাস | উচ্ছ্বাস। |

| পৃষ্ঠা | পংক্তি | অশুদ্ধপাঠ | শুদ্ধপাঠ |
|---|---|---|---|
| ১৭৭ | ৩৪ | কণ্ডুয়ণের | কণ্ডূয়ণের । |
| ১৭৯ | ১৭ | ঘনিষ্ট | ঘনিষ্ঠ । |
| ১৭৯ | ২২ | গ্রহণে | গ্রহনে । |
| ১৮০ | ১২ | অনুপেক্ষনীয় | অনুপেক্ষণীয় । |
| ১৮৩ | ৪ | ধ্বংশ | ধ্বংস । |
| ১৮৮ | ১৫ | অপবিত্রজনক | অপবিত্রতাজনক । |
| ১৮৮ | ১৮ | অন্তর শুচি | অন্তঃ শুচি |
| ১৮৯ | ১ | বাহ্যতব | বাহ্যতঃ । |
| ১৯২ | ১৫ | হুকোর | হুকোয় । |
| ১৯২ | ১৯ | পান | পাণ । |
| ১৯০ | ২১ | খোস-গল্প বাসরে | খোসগল্প-আসরে । |
| ১৯৬ | ২০ | পূণ্যের | পুণ্যের । |
| ১৯৭ | ১৭ | দারাস্থত | দারাসুত । |
| ১৯৯ | ১১ | আত্মকলঙ্কে | আত্মকলহে । |
| ২০১ | ৮ | প্রতিযোগীতায় | প্রতিযোগিতায় । |
| ২০৮ | ১৩ | বিবেক | বিবেকী । |
| ২০৮ | ১৪ | হুলুস্থুল | হুলুস্থুল । |
| ২০৯ | ১০ | ভিঙ্গের বাচ্চা | ডিঙ্গের বাচ্চা । |
| ২১০ | ২১ | স্ফূর্ত্তি | স্ফূর্ত্তি । |
| ২১৩ | ২২ | খুল্লতাত ভ্রাতস্পুত্র | খুল্লতাত ভ্রাতুষ্পুত্র । |
| ২১৩ | ১ | দুস্মূল্য | দুর্ম্মূল্য । |
| ২১৬ | ৬ | আশি | আশী । |
| ২১৬ | ৯ | নীলম্বরী | 'নীলাম্বরী' । |
| ২১৬ | ১৫ | সাজারু | শজারু । |
| ২১৯ | ৩ | কায়-মনো:প্রাণে | কায় মনঃপ্রাণে । |
| ২১৮ | ৮ | পুরুষাকারের | পুরুষকারের । |
| ২১৮ | ২১ | ভুত | ভূত । |

| পৃষ্ঠা | পংক্তি | অশুদ্ধপাঠ | শুদ্ধপাঠ |
|---|---|---|---|
| ২১৮ | ৯ | ভিম্‌রেবীর | ভীম্‌রে বার। |
| ২২৩ | ২ | আহুত | আহুত। |
| ২২৪ | ১০ | স্থুলবুদ্ধি | স্থুল-বুদ্ধি। |
| ২২৪ | ৮ | হইবেনা | হইবেন। |
| ২৪৫ | ২২ | লেখনি-চালনা | লেখনী-চালনা |

## TABLE OF ERRATA ENGLISH PORTION.

| *Page* | | *Line* | *Incorrect* | *Correct* |
|---|---|---|---|---|
| Preface | (VIII) | 32 | Ray | Sen. |
| do | (IX) | 4 | ভারত্যচন্দ্র | ভারতচন্দ্র। |
| do | (XI) | 4 | was | has. |
| 201 | | 6 | Bourne | Bourn. |
| 213 | | 21 | challange | challenge. |
| 254 | | 14 | over | nil. |
| 259 | | 2 | benefitting | befitting. |
| 259 | | 20 | specimen | specimens. |
| 259 | | 24 | Encyclopadya | Encyclopedia. |
| 241 | | 19 | "Concessions" | Conservative. |
| 233 | | 26 | claim | claims. |
| 233 | | 28 | differences | difference. |
| 232 | | 21 | and same | and the same. |
| 231 | | 22 | Distinction | distinctions. |

N. B. ইহা ভিন্ন অন্যান্য ভ্রম থাকা অসম্ভব নয় এ সংস্করণের পক্ষে ইহার অধিক সন্ধানের অবসর আমাদের নাই।